# কোরআন শরীফ

মূল কোরআন শরীফ হইতে অনুবাদিত
ভিন্ন ভিন্ন প্রসিদ্ধ তাফসীর অবলম্বনে টীকা লিখিত

"পরমেশ্বর ব্যতীত উপাস্য নাই, মোহম্মদ তাঁহার প্রেরিত ভৃত্য"।

*　　*　　*

"পৃথিবীতে যে সকল বৃক্ষ আছে যদি তাহা লেখনী হয় ও সাগর মসী হয়, তৎপর ( অন্য ) সপ্ত সাগর হয়, তথাপি ঈশ্বরের বাণী সমাপ্ত হইবে না, নিশ্চয় ঈশ্বর বিজেতা ও জ্ঞানময়"।
( কোরআন, সূরা লোকমান, ৩ রকু )

ভাই গিরিশচন্দ্র সেন
অনুবাদিত







হরফ প্রকাশনী ॥ এ-১২৬ কলেজ স্ট্রীট মার্কেট । কলকাতা-৭ ॥ দূরালাপণী-৩৪-৫৫৮৩

FIRST BENGALI TRANSLATION OF THE QURAN
REPRINTED AFTER EIGHTY FIVE YEARS

# BENGALI TRANSLATION AND TAFSIR OF THE HOLY QURAN

( COMPLETE IN ONE VOLUME )

*by*

*Bhai Girish Chandra Sen*

কলিকাতা, ১৮২৯ শক
৩নং রমানাথ মজুমদারের স্ট্রীট,
"মঙ্গলগঞ্জ মিসন প্রেস"
কে. পি. নাথ কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত

হরফ প্রকাশনীর পক্ষে
আবদুল আজীজ আল্-আমান কর্তৃক
এ-১২৬ কলেজ স্ট্রীট মার্কেট, কলকাতা-৭
হইতে প্রকাশিত

সরকার প্রদত্ত স্বল্প মূল্যের কাগজে মুদ্রিত

প্রচ্ছদ শিল্পী
আমিনুর রহমান

বর্ণমালা
১/১বি, জাননগর রোড, কলকাতা-৭০০০১৭
হইতে বেগম মরিয়ম কর্তৃক মুদ্রিত

# সূচীপত্র



সুরা

প্রত্যেক সুরার নাম সেই সুরার অন্তর্গত আয়াত বিশেষের কোন একটি বিশেষ শব্দ অবলম্বন করিয়া হইয়াছে। কেবল সুরা ফাতেহা ও সুরা এখ্লাস এই নিয়মের বহির্ভূত। নিম্নে সুরা সকলের নামের অর্থ ও তৎসমুদায়ের পত্রাঙ্ক লিখিত হইল।

# সিপারা

সমগ্র কোরআন ত্রিশ ভাগে বিভক্ত। সিপারা শব্দের অর্থ ত্রিশ ভাগের একভাগ। প্রত্যেক ভাগের ভিন্ন ভিন্ন নাম। কোন্ পৃষ্ঠার কোন্ সূরার কোন্ আয়াত হইতে কোন্ ভাগ আরম্ভ হইয়াছে নিম্নে তাহা প্রকাশ করা গেল।

## মঞ্জেল

# প্রকাশকের নিবেদন

পবিত্র কোরআন শরীফ নিয়ে যখন সামান্য কিছু পড়াশুনা শুরু করি তখন এই মহাগ্রন্থের দুটি অনুবাদের প্রয়োজন বিশেষরূপে উপলব্ধি করি—একটি ভাই গিরিশচন্দ্র সেনের অন্যটি মাওলানা আক্রাম খাঁ-র। সৌভাগ্যক্রমে দুটি অনুবাদই অল্প সময়ের মধ্যে পেয়ে যাই—দুষ্প্রাপ্য প্রথম গ্রন্থটি নির্দ্বিধায় আমার হাতে তুলে দেন জনাব শেখ খয়রাত আলী এবং দ্বিতীয়টি আপন সংগ্রহ থেকে পড়তে দেন অনুবাদকের পৌত্র জনাব গওসল আনাম খান। এঁদের দুজনের কাছেই আমি বিশেষরূপে কৃতজ্ঞ।

ভাই গিরিশচন্দ্র সেনের অনুবাদটি সম্ভবতঃ বাংলা ভাষায় প্রকাশিত কোরআন শরীফের সর্বপ্রথম পূর্ণাঙ্গ অনুবাদ। প্রথম অনূদিত হলেও এই গ্রন্থটি পড়তে পড়তে আমি গ্রন্থকারের আন্তরিকতা, নিষ্ঠা ও পাণ্ডিত্যে মুগ্ধ হই। অসংখ্য আরবী, ফার্সী ও উর্দু তফসীর গ্রন্থ থেকে, বলা যেতে পারে সাগর মন্থন করে, যে অমানুষিক পরিশ্রমে তিনি যে ভাবে সারটুকু বাঙালী পাঠকের হাতে তুলে দিয়েছেন তাতে আমার কৃতজ্ঞচিত্ত বার বার পরম তৃপ্তিতে ভরে উঠেছে। এ ধরনের তফসীর আমি ইতিপূর্বে পাঠ করিনি। এ অনুবাদের বড় বৈশিষ্ট্য হল কোন ঘটনার পরিপ্রেক্ষিতে কোন্ আয়াত অবতীর্ণ হয়েছে তার উল্লেখ এবং ঐতিহাসিক তথ্যের সমাবেশ; প্রাসঙ্গিক ব্যাখ্যা তো আছেই। ইতিপূর্বে আমরা যে কোরআন শরীফ প্রকাশ করেছি তাতে কেবল অনুবাদ আছে, তফসীর বা ব্যাখ্যা নেই। অসংখ্য পাঠকের কাছ থেকে তফসীরের দাবী আসতে থাকায় আমি ব্যক্তিগতভাবে এই ঐতিহাসিক অনুবাদ গ্রন্থটির শুদ্ধতা ও গুণাবলী বিচার করে এটি প্রকাশের সিদ্ধান্ত নিই। আমার সেই ইচ্ছাকে দ্রুত রূপায়ণে গতি সঞ্চার করেন সর্বজন শ্রদ্ধেয় শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায়। শান্তিনিকেতন থেকে তাঁর নিরন্তর তাগিদ আসতে থাকে, তাগিদ দেন শ্রীরণব্রত সেন। এঁদের সদিচ্ছার সঙ্গে যুক্ত হয় অসংখ্য পাঠক-পাঠিকার অনুরোধ। সুতরাং আর কালবিলম্ব না করে গ্রন্থটির মুদ্রণকার্য আরম্ভ করি। বর্ণমালার কর্তৃপক্ষ এবং কর্মচারিদের অসংখ্য ধন্যবাদ—মাত্র দু মাসের মধ্যে তাঁরা এই বিরাট গ্রন্থের মুদ্রণ কার্য সম্পন্ন করে দেন।

ভাই গিরিশচন্দ্র সেনের একটি সংক্ষিপ্ত জীবনী এবং গ্রন্থ পরিচিতি লিখে দিয়েছেন শ্রদ্ধাস্পদ শ্রীসতীকুমার চট্টোপাধ্যায়, কোরআন শরীফ বিষয়ক গ্রন্থপঞ্জী রচনা করেছেন শ্রীরণব্রত সেন—তাঁর সঙ্গে সহযোগিতা করেছেন হাদীস শরীফ গ্রন্থের সম্পাদক রফিক উল্লাহ্ এবং জাতীয় গ্রন্থাগারের (ডিপার্টমেণ্ট অব ইসলামিক স্টাডিস) মুহম্মদ মজহার ইসলাম ও মুহম্মদ করিম সাহেব। ভ্রমসংশোধনী দেখেছেন সংস্কৃত কলেজের শ্রীবিজন বিহারী গোস্বামী এবং শ্রীরসিক বিহারী গোস্বামী। এঁদের সকলকে আমি শ্রদ্ধা ও কৃতজ্ঞতা জানাই।

নিখিলবিশ্বের মহান অধিপতি হে করুণাময় মহান আল্লাহ্! আপনি আমাদের সকলের অজ্ঞানতাকে ক্ষমা করুন, পাপ মার্জনা করুন, হৃদয় জ্যোতির্ময় করুন, চলার পথকে করুন সহজ, সুন্দর এবং আলোকোজ্জ্বল। আমীন!!

সোলেমানপুর
রাজীবপুর
২৪ পরগণা

# ভূমিকা

পৃথিবীর যাবতীয় সভ্য ভাষায় বাইবেল পুস্তক অনুবাদিত হইয়া সর্বত্র সকল জাতির মধ্যে প্রচার হওয়ায় সাধারণের পক্ষে তাহা যাহার পর নাই সুলভ হইয়াছে। তজ্জন্যই দেবাত্মা ঈসার দেবচরিত্র ও তাঁহার স্বর্গীয় জীবন-প্রদ উপদেশ সকল বাইবেলে সহজে পাঠ করিতে পারিয়া নানা দেশের নানা জাতীয় অগণ্য লোক আলোক ও জীবন লাভ করিয়াছে। কিন্তু বিধানমণ্ডলীভুক্ত ভূমণ্ডলের একটি প্রধান ও পরাক্রান্ত জাতি মোসলমান, তাঁহাদের মূল বিধান-পুস্তক কোরআন শরীফ শুদ্ধ তাঁহাদের মধ্যেই দুরূহ আরব্য ভাষারূপ দুর্ভেদ্য দুর্গের ভিতরে বদ্ধ রহিয়াছে। অন্য জাতির নিকট মোসলমানেরা কোরআন বিক্রয় পর্যন্ত করেন না, অপর লোকে তাহা পড়িবে দূরে থাকুক স্পর্শ করিতেও পায় না। অন্য জাতির মধ্যে আরব্য ভাষার চর্চাও বিরল। কেহ কোরআন হস্তগত করিতে পারিলেও ভাষাজ্ঞানের অভাবে তাহার মর্ম কিছুই অবধারণ করিতে সমর্থ হয় না। সুতরাং ইহা কতিপয় মোসলমান মৌলবীর একচেটিয়া সম্পত্তি হইয়া রহিয়াছে। মৌলবী শাহ্ রফিয়োদ্দীন উর্দু ভাষায় শাহ্ আলী আল্লাহ্ ফতেহোর রহমাম নামে পারস্য ভাষায় কোরআনের অনুবাদ করিয়া প্রচার করিয়াছেন; কিন্তু তাহা মূল পুস্তকের সঙ্গে একত্র সংবদ্ধ আছে, স্বতন্ত্র পুস্তকাকারে পাওয়া যায় না। সেই অনুবাদিত পুস্তকদ্বয় সুপ্রাপ্য হইলেও উর্দু ও পারস্য ভাষানভিজ্ঞ বাঙ্গালীর পক্ষে তাহা অন্ধজনের পক্ষে দর্পণের ন্যায় নিষ্ফল। ইংরাজী ভাষায় কোরআনের অনুবাদ প্রচার হইয়াছে সত্য; কিন্তু এ-দেশে তাহা সচরাচর প্রাপ্য নহে। অপিচ যাঁহারা ইংরাজী জানেন না তাঁহাদের পক্ষে উহা প্রাপ্য হওয়া না হওয়া তুল্য। আমি আরব্য ভাষা শিক্ষায় প্রবৃত্ত হইলে অনেক বন্ধু বঙ্গভাষায় মূল কোরআন অনুবাদ করিয়া প্রচার করিতে আমাকে অনুরোধ করেন, এ বিষয়ে আমি কোন কোন মোসলমান বন্ধু কর্তৃকও বিশেষরূপে অনুরুদ্ধ হই। কোরআন অধ্যয়ন ও তাহা অনুবাদ করাই আরব্য-ভাষা শিক্ষায় প্রবৃত্ত হওয়ার আমার প্রধান উদ্দেশ্য। বন্ধুদিগের আগ্রহে ও স্বীয় কর্তব্যানুরোধে ঈশ্বর কৃপায় আমি এক্ষণ কোরআন বঙ্গভাষায় অনুবাদ করিয়া প্রকটন করিয়াছি।

যাহাতে কোরআনের মূল "আয়ত" (প্রবচন) সকলের অবিকল অনুবাদ হয়, তদ্বিষয়ে যথোচিত যত্ন করা হইয়াছে। তদনুরোধে বঙ্গ ভাষার লালিত্য রক্ষার প্রতি সবিশেষ দৃষ্টি রাখিতে পারা যায় নাই। কিন্তু আরব্য-ভাষার প্রণালী বঙ্গীয়-ভাষার প্রণালীর সম্পূর্ণ বিপরীত। বাঙ্গালা বাম দিক্ হইতে লিখিত হইয়া থাকে, আরবী ঠিক তাহার বিপরীত দক্ষিণ দিক্ হইতে লিখিত হয়। বচন-বিন্যাস প্রণালীও সেইরূপ। সাধারণতঃ কর্তৃপদ পূর্বে স্থাপিত ও সমাপিকা ক্রিয়া অন্তে সংযুক্ত হইয়া বাঙ্গালা ভাষার বাক্য সমাপ্ত হইয়া থাকে, কিন্তু প্রায়শঃ আরব্য বাক্যের আরম্ভে সমাপিকা ক্রিয়ার ও অন্তে কর্তৃপদের প্রয়োগ হয়। অনেক স্থলে বঙ্গ-ভাষার কর্তৃকারক ব্যক্ত-ক্রিয়াপদ উহ্য থাকে, আরব্য-ভাষায় তাহার বিপরীত; অর্থাৎ কর্তৃকারক অব্যক্ত ক্রিয়াপদ ব্যক্ত হইয়া থাকে; ক্রিয়া পদের পুরুষ, লিঙ্গ ও বচনের চিহ্ন দ্বারা কর্তা নির্ণয় করিতে হয়। অল্প কথায় বিস্তৃত ভাব ব্যক্ত করিতে

আরব্য ভাষা যেরূপ অনুকূল এমন পূর্ণ ভাষা যে সংস্কৃত তদ্বিষয়ে অনেক স্থলে পরাস্ত। আরবীয় একটি কথার ভাব ব্যক্ত করিতে বাঙ্গলা ভাষায় প্রায় দ্বিগুণ ত্রিগুণ কথা প্রয়োগ করিতে হয়। এই উভয় ভাষার পদ-বিন্যাস প্রণালী ইত্যাদির বহু বিভিন্নতাহেতু কোরআনের প্রবচন সকল আরবী ভাষার রীতি অনুসারে বাঙ্গলা ভাষায় আক্ষরিক অনুবাদ করিতে গেলে তাহা নিতান্ত শ্রুতিকটু ও দুর্বোধ হইয়া উঠে, অতএব আমাকে অনুবাদে বঙ্গ-ভাষার বচন-বিন্যাস প্রণালীর অনুসরণ করিতে হইয়াছে। বিশদরূপে ভাব প্রকাশ করিবার জন্য যে-যে স্থানে দুই-একটি অতিরিক্ত শব্দের প্রয়োগ করা হইয়াছে, তাহা ( ) এই চিহ্নের মধ্যে ব্যবস্থাপিত করা গিয়াছে। দুরূহ বাক্যের টীকা ও ঐতিহাসিক তত্ত্ব সকল প্রায়ই কোরআনের পারস্য ভাষ্য-পুস্তক "তফসীর হোসেনী" এবং "শাহ আবদোল কাদেরের' উর্দু-ভাষ্য অবলম্বন করিয়া লিখিত হইয়াছে। আমি কোরআনোক্ত বাক্যের অর্থবোধ ও অনুবাদে এই দুই ভাষ্য হইতে অনেক সাহায্য পাইয়াছি।

কোরআন শব্দের অর্থ, পাঠ,—কোরআনের অপর নাম "কলামাল্লাহ" (ঈশ্বর-বাণী)। সময়ে সময়ে মহাপুরুষ মোহম্মদ জগতের কল্যাণার্থ প্রচার করিতে যে সকল প্রত্যাদেশ লাভ করিয়াছিলেন তাহাই পুস্তকে একত্র সংবদ্ধ হইয়া কোরআন নাম প্রাপ্ত হইয়াছে। মোসলমানেরা ঈশ্বরের বাক্য বলিয়া কোরআনকে অত্যন্ত সম্মান করেন। কোরআন অধ্যয়ন ও শ্রবণে বহু পুণ্য লিখিত আছে। সমুদায় মোসলমান কোরআনের মতানুসারে চলিতে বাধ্য। কোরআনকে কোনরূপ অতিক্রম করিলে মহাপাতকী হইতে হয়। কোরআন পাঠকালে পাঠকের নিম্নলিখিত নীতি সকল পালন করা বিধেয়। যথা—দন্তধাবন, ওজু (বিশেষ নিয়মানুসারে হস্ত পদ-মুখাদি প্রক্ষালন) করিয়া অধ্যেতা শুদ্ধ ভূমিতে শুদ্ধ সঙ্কল্প সহকারে পশ্চিমাভিমুখে বসিবেন। তিনি মসজেদে বসিতে পারিলে উত্তম হয়। কোরআন শরীফকে বিশুদ্ধ উচ্চাসনের উপর অর্থাৎ রহল ইত্যাদির উপর সংস্থাপন করিবেন। প্রথমতঃ "অউজু বেল্লাহ" (ঈশ্বরের শরণাপন্ন হই) ও "বেসমেল্লাহ" (ঈশ্বরের নামে প্রবৃত্ত হইতেছি) উচ্চারণ করিয়া দীনভাবে ও বিনীত অন্তরে শুদ্ধরূপে পড়িবেন। অধ্যেতা "সূরা তওবা" ব্যতীত প্রত্যেক "সূরার" (অধ্যায়ের) পূর্বে 'বেসমাল্লাহ" বলিবেন, এবং অধ্যয়ন কালে অন্য কোন কথা উচ্চারণ করিলে পুনর্বার পাঠারম্ভ করার পূর্বে "বেসমাল্লাহ" বলিবেন এবং ইহা বোধ করিবেন যে, তিনি পরমেশ্বরের সহিত কথা কহিতেছেন ও যেন তাঁহাকে দেখিতেছেন। যদি এরূপ অবস্থা না হয় তবে তিনি মনে করিবেন যে, ঈশ্বর তাঁহাকে দেখিতেছেন ও নিষেধবিধি করিতেছেন; সুসংবাদজনক প্রবচন পাঠে প্রফুল্ল হইবেন, এবং ভীতিজনক প্রবচন অধ্যয়নকালে ভীত ও রোরুদ্যমান হইবেন।

মূল কোরআন শুদ্ধরূপে উচ্চারণ করিবার জন্য ত্রিশ-বত্রিশ প্রকার আক্ষরিক চিহ্ন ব্যবহৃত হইয়া থাকে। কোরআনের বঙ্গীয় অনুবাদ পুস্তকে আরবীয় সেই সকল আক্ষরিক চিহ্ন ব্যবহারে প্রয়োজনাভাব বলিয়া তাহার প্রয়োগ হইল না। প্রত্যেক আয়তের অন্তে বিরাম চিহ্ন ব্যবহৃত হইয়াছে। কোরআনের প্রত্যেক সূরার অন্তর্গত আয়ত সকলের সংখ্যা ১, ২, ৩ করিয়া প্রত্যেক আয়তের অন্তে ও সমুদায় আয়তের সংখ্যার সমষ্টি সূরার আরম্ভে লিখিত আছে। কোরআন অধ্যয়নকালে বিশেষ বিশেষ আয়তে মস্তক অবনত করিয়া কিয়ৎক্ষণ বিরত থাকিতে হয়। এইরূপ নমন কার্যকে "রকু" বলে। কোরআন পাঠের বা নমাজে ব্যবচ্ছেদরূপে "রকু"

ব্যবহৃত হয়। সূরা সকলের প্রারম্ভে প্রত্যেক সূরার "রকুর" সমষ্টি লিখিত আছে। কোরআনের ভিন্ন ভিন্ন সূরার অন্তর্গত নির্দিষ্ট ১২টি আয়তে সেজ্‌দার (নমস্কারের) বিধি আছে। কোরআন শরীফ ত্রিশ ভাগে বিভক্ত, সেই এক এক ভাগের নাম "সিপারা"। প্রত্যেক ভাগকে আবার চারি অংশে পৃথক পৃথক করা হইয়াছে। প্রত্যেক অংশের শেষভাগে ক্রমে "রোবা" ও "নোস্‌ফা" এবং "সোলোসা" (চতুর্থাংশ, অর্ধাংশ এবং তৃতীয়াংশ) এরূপ লিখিত আছে। যে-যে বচন হইতে "সিপারা" সকলের আরম্ভ, সেই সেই বচনের প্রথম শব্দানুসারে সেই সমস্ত সিপারার নাম হইয়াছে। যথা, "আলম্মা", "সইয়কুলু" ও "তেল্‌করুরোসোলো"। নরপতি হোজ্জাজের রাজত্বকালে তাঁহার আদেশে কোরআনের এইরূপ বিভাগ হয়। আবার সমগ্র কোরআন ৬০ ভাগে বিভক্ত, এই প্রত্যেক ভাগের নাম "খর্ব" এবং আরও অষ্টাদশ ভাগে বিভক্ত হইয়াছে, তাহাকে "মানকা" বলে। কোরআন পাঠ ও তাহা ক্রমে মুখস্থ করিবার সুবিধার জন্য এই সকল বিভাগ হইয়াছে। ন্যূনকল্পে তিন দিন ও অনধিক চল্লিশ দিনের মধ্যে কোরআন সম্পূর্ণ পাঠ করা বিধি। মহাপুরুষ মোহম্মদের প্রচার-বন্ধু মহাত্মা ওসমান শুক্রবার রজনীতে কোরআন পাঠ আরম্ভ করিয়া বৃহস্পতিবার সমাপ্ত করিতেন। তদনুসারে কোরআন সাত ভাগে বিভক্ত হইয়াছে। এই বিভাগের নাম "মঞ্জেল"। সিপারা, খর্ব, মানকা ও মঞ্জেল অনুসারে কোরআন ১১৭ ভাগেও বিভক্ত। অনুবাদিত কোরআন তদ্রূপ নিষ্ঠা ও প্রণালী অনুসারে কেহ অধ্যয়ন মুখস্থ করিবেন এরূপ সম্ভাবনা নাই, এজন্য সেই সকল বিভাগাদির নাম ও চিহ্নাদি যথাস্থানে প্রয়োজিত হইল না। কোন্ কোন্ সিপারা ও মঞ্জেল কোন্ কোন্ স্থান হইতে আরম্ভ হইয়াছে সূচীতে কেবল তাহা প্রদর্শিত হইল, এক আয়তের সঙ্গে যে স্থানে অন্য আয়াতের বিশেষ যোগ, সেখানে + যোগ চিহ্ন স্থাপিত হইয়াছে।

অনুবাদকস্য

## দ্বিতীয় সংস্করণের বিজ্ঞাপন

ঈশ্বর কৃপায় কোরআনের অনুবাদ দ্বিতীয় বার মুদ্রিত হইল। প্রথম বারের মুদ্রিত সহস্র পুস্তক বহুকাল নিঃশেষিত হইয়াছে। অনেক গ্রাহক পুস্তক চাহিয়া প্রাপ্ত হন নাই। প্রায় তিন বৎসরে দ্বিতীয় সংস্করণের কার্য সমাপ্ত হইল। মুদ্রাযন্ত্র নিজের আয়ত্তাধীন না থাকাতে মুদ্রাঙ্কনে ঈদৃশ কালগৌণ ও বহু অসুবিধা হইয়াছে।

এবার মূল কোরআনের প্রত্যেক আয়তের সঙ্গে পুনরায় মিলাইয়া সংশোধন করা গিয়াছে। প্রথম সংস্করণে যে কিছু ভ্রম-প্রমাদ ঘটিয়াছিল, আশা করি এই দ্বিতীয় সংস্করণে তাহা আর বড় লক্ষিত হইবে না। কোরআনের অনুবাদ সুখবোধ ও সুপ্রাঞ্জল হয়, অনেকে এরূপ অভিলাষ প্রকাশ করিয়াছেন। এবার ভাষা অপেক্ষাকৃত প্রাঞ্জল করিতে যথাসাধ্য চেষ্ট করা গিয়াছে। কিন্তু পাঠকদিগের মনে করা কর্তব্য যে, অবিকল আক্ষরিক অনুবাদে অনুবাদকের কোনরূপ স্বাধীনতা নাই। বিশেষতঃ কোরআন সুদুরূহ ধর্মগ্রন্থ, তাহার বঙ্গানুবাদে অনেক স্থানে সাধারণ প্রচলিত সহজ শব্দ প্রয়োজিত হইয়া উঠে না। স্থানে স্থানে ধর্ম সম্বন্ধীয় আরব্য শব্দের বাঙ্গলা অনুবাদেতে কিছু কঠিন প্রতিশব্দ প্রয়োগ করিতে বাধ্য হওয়া গিয়াছে। ভাবমাত্র গ্রহণ করিয়া মুক্তভাবে অনুবাদ করিতে হইলে ভাষার উপর

অনেক দূর কর্তৃত্ব চলে। একটি আয়তাংশের অবিকল অনুবাদ, যথা—"যে উপদেশ গ্রহণ করিতেছে, তাহা অল্পই" ভাবমাত্র গ্রহণ করিয়া এ বিষয়টি অনুবাদ করিলে "অল্পই উপদেশ গ্রহণ করিতেছে," লিখা যাইতে পারে, তাহা অপেক্ষাকৃত শ্রুতিমধুর হয়। কিন্তু কোরআনের অনুবাদে এরূপ অনুবাদ করা সাধ্যায়ত্ত নহে। কোরআন শব্দে শব্দে অবিকল অনুবাদ করা অনুবাদকের মুখ্য উদ্দেশ্য। অনেক স্থলে কোরআনে প্রতিপাদ্য বিষয়ের সংক্ষিপ্ততা ও জটিলতাতেও তাহা দুর্বোধ হইয়াছে। ভাষ্যের সাহায্য ব্যতীত উহা বোধগম্য হয় না। ভাষাজ্ঞানে ও শব্দবিন্যাসে অনুবাদকের দারিদ্র্য ও অযোগ্যতা আছে; এ স্থলে ইহাও স্বীকার করিতে হইবে।

পূর্ব সংস্করণে কেবল তফ্‌সীর হোসেনী ও শাহ্ আব্দোল কাদেরের ফায়দা বলিয়া চিহ্নিত ব্যাখ্যান অবলম্বন করিয়া ভাষ্য লিখিত হইয়াছিল। এবার সুপ্রসিদ্ধ আরব্য ভাষ্য পুস্তক তফ্‌সীর জলালিন অবলম্বন করিয়া বিশেষ বিশেষ স্থলে কিছু কিছু টীকা সংযোজিত করা গিয়াছে। তফ্‌সীর হোসেনী হইতেও নূতন কিছু ব্যাখ্যা সংগৃহীত হইয়াছে। পরন্তু এই দ্বিতীয় সংস্করণে প্রত্যেক রকুর আয়তের সংখ্যা তত্তৎ রকুর শেষভাগে নিবদ্ধ হইল। কোরআনের কোন্ অধ্যায়ের কোন্ রকুতে কি কি বিষয় সন্নিবেশিত, এবার তাহার বিস্তীর্ণ নির্ঘণ্ট প্রকাশ করা গেল। এই মহাগ্রন্থের কোথায় কোন্ বিষয় আছে, নির্ঘণ্টের অভাবে তাহা সহজে কেহ অনুসন্ধান করিয়া বাহির করিতে পারিতেন না। এক্ষণ নির্ঘণ্টের সাহায্যে অনায়াসে প্রত্যেক বিষয় উপলব্ধ হইবে। প্রতি রকুর অন্তর্গত বিষয়ের নির্ঘণ্ট করা গিয়াছে। তবে অনেক রকুতে বিভিন্ন নানা প্রসঙ্গ জড়িত ও পুনরুক্তি আছে, তজ্জন্য সাধারণতঃ অপেক্ষাকৃত প্রধান বিষয়টি নির্ঘণ্টে উল্লিখিত হইয়াছে। কোন কোন রকুর দুই তিনটি নির্ঘণ্টও করা গিয়াছে। এবার মূল কোরআনের ঐতিহাসিক বৃত্তান্ত প্রকাশ করা গেল। এ বিষয়টি একজন বন্ধু কর্তৃক সংগৃহীত হইয়াছে। তিনি এই অনুবাদিত পুস্তকের সঙ্গে প্রকাশ করিবার জন্য তাহা আমার হস্তে প্রদান করিয়াছেন।

অনুবাদকস্য।

## কোরআনের ঐতিহাসিক তত্ত্ব

হজরত মোহম্মদ কোরআন বিবৃত করিলে পর সর্বপ্রথমে তাহা পুস্তকে আবদ্ধ বা কোনরূপে একত্র সংবদ্ধ হয় নাই। হজরতের স্বর্গারোহণের এক বৎসর পরে তাঁহার প্রধান প্রচারবন্ধু আবুবেকর ও ওমর সেই সমস্ত বচন একত্র করিতে যত্ন করিয়াছিলেন। তাঁহারা বুঝিয়াছিলেন, কোরআনের বচন সমূহ এক্ষণ মোসলমানদিগের অনেকেরই কণ্ঠস্থ আছে বটে, কিন্তু এই সময় গ্রন্থে না বদ্ধ করিলে তাঁহাদিগের মৃত্যুর সহিত এই অমূল্য সম্পত্তি বিলোপপ্রাপ্ত হইবে। বিশেষতঃ যুদ্ধ-বিগ্রহে মোসলমানেরা যে প্রকার আনন্দের সহিত আত্মপ্রাণ আহুতি দিতেছে, তাহাতে হজরতের সমকালীন শ্রোতাদিগের সংখ্যা শীঘ্রই লয় প্রাপ্ত হইবে। জয়দ নামক জনৈক মদীনাবাসী পণ্ডিত উৎসাহের সহিত এই সংগ্রহকার্যে প্রবৃত্ত হইয়া বহু পরিশ্রমের নানা স্থান হইতে খর্জুর-পত্রে লিখিত, শ্বেত প্রস্তরে খোদিত এবং

মনুষ্যের বক্ষে চিত্রিত আয়ত সকল সংগ্রহ করেন*। এই সংগৃহীত বচন সকল প্রথমতঃ আমীর আবুবেকরের নিকটে ছিল, পরে তাঁহার মৃত্যুকালে হফ্‌সা নাম্নী হজরতের পত্নীর নিকটে গচ্ছিত থাকে। নেতৃবর ওমর ফারুক যাবজ্জীবন এই গ্রন্থকেই মান্য করিয়া চলিয়াছিলেন। তাঁহার মৃত্যুর পর আমীর ওসমানের সময় নানা স্থানে ইহার প্রতিলিপি বিস্তৃত হইয়াছিল বটে, কিন্তু সে সমস্ত পরস্পর এত বিভিন্নরূপে লিখিত হইয়াছিল যে, তাহার জন্য মোসলমানমণ্ডলী-মধ্যে ভয়ানক বিবাদ আরম্ভ হইল। ইহাতে ওস্‌মান পুনরায় সেই জয়দের দ্বারা কোরআন সংগ্রহ করিয়া তাহাই সমস্ত মোসলমানকে মান্য করিতে বাধ্য করেন। তিনি এই নূতন গ্রন্থের বহু খণ্ড প্রতিলিপি করাইয়া সমস্ত প্রধান নগরে প্রেরণ পূর্ব্বক পূর্ব্বলিখিত সমস্ত কোরআন অগ্নিতে দগ্ধ করাইয়া ফেলেন।

জয়দ সংগ্রহকালে গ্রন্থমধ্যে কোন প্রকারে আপনার পাণ্ডিত্য প্রয়োগ করেন নাই, তিনি যেখানে যেমন পাইয়াছেন তেমনি লিপিবদ্ধ করিয়া রাখিয়াছিলেন। সেই জন্য ইহার অধ্যায় সকল পর পর না হইয়া বিশৃঙ্খল ভাবে লিখিত দেখা যায়। এমন কি সূরা সকলের মধ্যে আয়াতেরও এমন গোলযোগ যে, তাহাতে অনেক স্থলে অসংলগ্ন বোধ হইয়া থাকে।

কোরআন ১১৪ ভাগে বিভক্ত। প্রথম অবস্থায় ইহার সাত প্রকার সংস্করণ প্রকাশিত হইয়াছিল। প্রথম দুইখানি মদীনায়, তৃতীয় মক্কায়, চতুর্থ কুফানগরে, পঞ্চম বসোরায়, ষষ্ঠ সিরিয়া দেশে এবং সপ্তম খানি এরূপ কদর্য ছিল যে, তাহাকে সামান্য সংস্করণ বলিয়া লেখকেরা স্থানের উল্লেখ করেন নাই। এই সাতখানি সংস্করণে আয়াতের সংখ্যা লইয়াই বিশেষ গোলযোগ হইয়াছিল।

কোরআনের ২৯টি অধ্যায়ের পূর্ব্বে অব্যক্ত সাংকেতিক অক্ষর সংযুক্ত আছে, কোন সূরায় তিনটি কোন সূরায় একটি। মোসলমানেরা বলেন, হজরত ভিন্ন আর কেহ ইহার অর্থ জ্ঞাত ছিল না, তথাপি কেহ কেহ আনুমানিক অর্থ করিয়া থাকেন। যেমন,—সূরা বকরার প্রথমে আছে, "আ, ল ম" কেহ বলেন, ইহার সংকেত আল্লাহ লতিফ মজিদ অর্থাৎ ঈশ্বর দয়ালু ও মহিমান্বিত। কেহ বলেন, "আনা, নি, মেন্নি" অর্থাৎ, আমা হইতে এবং আমাতে। আর এক স্থানে লিখিত আছে, আল্লাহু, জেব্রিল, মোহম্মদ। অর্থাৎ ঈশ্বর কোরআনের স্রষ্টা, জেব্রিল বা পবিত্রাত্মা কোরআনের অবতারণ করেন, এবং মোহম্মদ কোরআনের প্রচারক ইত্যাদি অনেক আনুমানিক ব্যাখ্যা আছে। আবার কেহ বলেন, এই তিন অক্ষরের অর্থ "৭১" অর্থাৎ ইহা দ্বারা ঈশ্বর জানাইয়াছেন ৭১ বৎসরের মধ্যে এই গ্রন্থ সম্পূর্ণ ভাবে জগতে পরিগৃহীত হইবে।

কোরেশ জাতির কথোপকথনের ভাষাতেই কোরআনের অধিকাংশ পূর্ণ। কোন কোন অংশ একটু ভিন্ন বলিয়াও বোধ হয়। ইহার পদবিন্যাস এবং রচনা কৌশল এত চমৎকার যে, একজন বর্ণজ্ঞানবিহীন লোকের মুখ হইতে তাহা অনর্গল নির্গত হওয়া সর্ব্বাপেক্ষা প্রধান অলৌকিক ব্যাপার, সন্দেহ নাই। এই জন্য অনেক আয়াতে

তিনি প্রথমে হজরতের ক্রীতদাস ছিলেন, এবং খাদিজা বিবির পরই আলী, তৎপর তিনি এস্‌লাম ধর্ম্ম গ্রহণ করেন, তাঁহার ধর্ম্মানুরাগ দর্শন করিয়া হজরত তাঁহার দাসত্ব মোচন করিয়াছিলেন। এই ব্যক্তি যে কোরআন সংগ্রহ করিবার সম্পূর্ণ উপযুক্ত তাহাতে কোন সন্দেহ নাই।

দর্পের সহিত এইরূপ উক্তি আছে যে, পৃথিবীতে এমন কোন্ ব্যক্তি আছে যে, ইহার ন্যায় একটি আয়াত বর্ণন করিতে পারে? বাস্তবিক তৎকালে আরব দেশে পণ্ডিত, রচয়িতা, কবি এবং সুবক্তার অভাব ছিল না। সেই শ্রেণীর অসংখ্য লোক হজরতের চারি দিক্ বেষ্টন করিয়া কোরআন শ্রবণ করিত, এবং পরিশেষে বলিয়া যাইত যে, এ ব্যক্তি নিশ্চয় কোন ভূতের সাহায্যে এ প্রকার অলৌকিক কথা প্রকাশ করিতেছে। লবিদ নামক তৎকালের প্রধান কবি পৌত্তলিক ছিলেন, এক দিন তিনি হঠাৎ একটি আয়াত শ্রবণমাত্র বলিলেন, এ প্রকার ভাষা প্রত্যাদিষ্ট ব্যক্তি ব্যতীত কেহ বলিতে পারেন না। এই বিশ্বাসে তিনি তখনি এস্‌লাম ধর্ম গ্রহণ করেন, এবং যে সকল অবিশ্বাসী এই ধর্মকে নিন্দা করিয়া রহস্যজনক কাব্য সকল লিখিতেছিল, তিনি তাহার প্রত্যুত্তর দিয়া চিরজীবন ধর্মের গৌরব বৃদ্ধি করেন।

কোরআন ২৩ বৎসরে সম্পূর্ণ অবতীর্ণ হইয়াছিল। ৯৬ অধ্যায়ের প্রথম পাঁচ আয়াত প্রথম বারে আসিয়াছিল। যখন কোন নূতন আয়াত আগমন করিত, হজরতের মুখ হইতে প্রকাশমাত্র তাঁহার অনুগামিগণ তাহা লিখিয়া লইতেন, ইহা তাঁহারা পরস্পর নকল করিয়া লইয়া আপনাদিগের নিকটে রাখিতেন। কিন্তু অধিকাংশ লোক কণ্ঠস্থ করিয়াই রাখিতেন। যখন সেই সমস্ত মূল সংগৃহীত লিপি একত্রিত করা হইল, তখন যেমন পাওয়া গেল অমনি একটি বাক্সে এমন বিশৃঙ্খল ভাবে রাখা হইয়াছিল যে, কোন্ সূরা কোন্ আয়ত কোন্ সময় অবতীর্ণ হইয়াছি . ৩ ২। প্রায় স্থির করা যায় নাই।

# মৌলবী ভাই গিরিশচন্দ্র সেন

[ ১৮৩৫-১৯১০ ]

**শ্রীসতীকুমার চট্টোপাধ্যায়**

পৃথিবীর দশটি প্রধান ধর্ম দশটি প্রধান ধর্মসম্প্রদায়ের ভিতর আবদ্ধ ছিল। ধর্মান্তরকরণ ও ধর্মপ্রচার পদ্ধতিতে একের ধর্ম অন্যের ভিতর প্রবেশ করিয়াছে তাহা ইতিহাসে দেখা যায়। ধর্মগুলি আবহমানকাল সূক্ষ্মভাবে পরস্পরকে প্রভাবান্বিত করিয়া আসিয়াছে একথাও অস্বীকার করা যায় না। কিন্তু আচার অনুষ্ঠান ও ভাষার সীমা উল্লঙ্ঘন করিয়া স্বতঃস্ফূর্তভাবে মানুষ পরস্পরে পরস্পরের ধর্মগুলি গ্রহণ করিতে উদ্যত হইয়াছে এই ঘটনা অতি আধুনিক। ইহাকেই ব্রহ্মানন্দ কেশবচন্দ্র নববিধান নামে ঘোষণা করিয়াছিলেন। এই নব অভিযানে যে সকল মহাত্মা প্রেরিত হইয়াছিলেন তাঁহাদের ভিতর ভাই গিরিশচন্দ্র সেন একজন।

"তিনকোটি মুছলমানের মাতৃভাষা যে বাংলা, তাহাতে কোর্‌আনের অনুবাদ প্রকাশের কল্পনা ১৮৭৬ খৃঃ পর্যন্ত এদেশের কোন মনীষীর দৃষ্টি আকর্ষণ করিতে পারে নাই। তখন আরবী পার্শী ভাষায় সুপণ্ডিত মোসলমানের অভাব বাংলাদেশে ছিল না। তাঁহাদের মধ্যকার কাহারও কাহারও যে বাংলা সাহিত্যের উপরও যথেষ্ট অধিকার ছিল, তাঁহাদের রচিত বা অনুবাদিত বিভিন্ন পুস্তক হইতে তাহার অনেক প্রমাণ পাওয়া যায়। কিন্তু এদিকে মনোযোগ দেওয়ার সুযোগ তাঁহাদের একজনেরও ঘটিয়া উঠে নাই। এই গুরু কর্তব্যভার বহন করার জন্য সুদৃঢ় সংকল্প নিয়া, সর্বপ্রথমে প্রস্তুত হইলেন বাংলার একজন হিন্দুসন্তান, ভাই গিরিশচন্দ্র সেন—বিধান-আচার্য কেশবচন্দ্রের নির্দেশ অনুসারে। গিরিশচন্দ্রের এই অসাধারণ সাধনা ও অনুপম সিদ্ধিকে জগতের অষ্টম আশ্চর্য বলিয়া উল্লেখ করা যাইতে পারে।"*

এই ভাগবতজীবনের অপূর্ব কাহিনী এবং তাঁহার প্রেরণার উৎসের পরিচয় এই পুস্তকে স্বল্পপরিসরে উপস্থিত করা হইল।

১৮৩৫ খৃঃ ঢাকা জিলার অন্তর্গত মহেশ্বরদি পরগণায় পাঁচদোনা গ্রামে ভাই গিরিশচন্দ্রের জন্ম এবং ১৯১০ খৃঃ ঢাকা সহরে তাঁহার ইহজীবনের অবসান ঘটে। নবাব আলিবর্দী খাঁর দেওয়ান দর্পনারায়ণ রায়ের বংশে তাঁহার জন্ম। পারস্য ভাষায় সুলেখক বলিয়া এই বংশের সুনাম ছিল। পিতা মাধবরাম রায় তাঁহার দশম বর্ষ বয়সের সময় পরলোক গমন করেন। তাঁহারা তিন ভাই ও দুই ভগিনী ছিলেন। তাঁহার মাতৃদেবী দীর্ঘকাল ইহলোকে থাকিয়া পুত্রকন্যা, পৌত্র-পৌত্রী, দৌহিত্র-দৌহিত্রী প্রভৃতিকে স্নেহ আশীর্বাদ দিয়া ৯৪ বৎসর বয়সে পাঁচদোনায় নিজ

* "কোর্‌-আন্‌ শরীফ"—ভাই গিরিশচন্দ্র সেন কর্তৃক বাংলায় অনুবাদিত এবং ৯৫, কেশবচন্দ্র সেন স্ট্রীট, কলিকাতা হইতে ১৯৩৬ খৃঃ শ্রীসতীকুমার চট্টোপাধ্যায় কর্তৃক প্রকাশিত চতুর্থ সংস্করণে মৌলানা আক্রাম খাঁ লিখিত ভুমিকা দ্রষ্টব্য।

আলয়ে ১৩০৪শে বৈশাখ ইহলোক ত্যাগ করেন। পুত্র গিরিশচন্দ্র তখন কৃতি এবং কলিকাতা হইতে উপাধ্যায় গৌরগোবিন্দ রায়, ভাই কান্তিচন্দ্র মিত্র, ভাই আশুতোষ রায়, ঢাকা হইতে বঙ্গচন্দ্র রায়, ভাই মহিমচন্দ্র সেন প্রভৃতিকে লইয়া গিয়া "নবসংহিতা অনুসারে" তাঁহার শ্রাদ্ধানুষ্ঠান সম্পন্ন করেন।

গিরিশচন্দ্র ধী-সম্পন্ন ছিলেন। পঞ্চমবর্ষে তাঁহার হাতেখড়ি হয়। সপ্তমবর্ষে তিনি পিসামহাশয়ের নিকট পাশীভাষা শিক্ষা আরম্ভ করেন। বার বৎসর বয়সে কুলগুরু তাঁহাকে শিবমন্ত্রে দীক্ষা দেন। কয়েক বৎসর পরে বড়দাদা তাঁহাকে ঢাকায় নিজের কাছে আনিয়া ইংরাজী শিক্ষার জন্য পোগোজ স্কুলে ভর্তি করেন। ইংরাজী শিখিতে অনিচ্ছা প্রকাশ করায় গিরিশচন্দ্রকে ঐ স্কুল ছাড়াইয়া মোনসী কৃষ্ণচন্দ্র রায়ের নিকট পাশী সাহিত্য শিক্ষার জন্য ব্যবস্থা করা হয়। তিনি যখন ১৮।১৯ বৎসরে উপনীত হন তখন তাঁহার ছোটোদাদা তাঁহাকে নিজের কাছে ময়মনসিংহে আনিয়া মৌলবীর নিকট উচ্চ পাশী সাহিত্য শিক্ষার ব্যবস্থা করিয়া দেন এবং স্থানীয় কাছারীতে নকলনবীশীর কাজে নিযুক্ত কবেন। নকলনবীশীর কাজ তাঁহার মনোমত হয় না। অর্থকরী উদ্দেশ্যে ঐ সকল শিক্ষায় তাঁহার মনে ঘৃণা হইল। তখন তিনি নূতন করিয়া স্থানীয় পাঠশালায় সংস্কৃত শিক্ষা আরম্ভ করেন। পাঠশালায় তাঁহার উন্নতি দেখা দিল। প্রশংসার সহিত পরীক্ষায় উত্তীর্ণ হইয়া, তিনি হার্ডিঞ্জ স্কুলে নর্মাল শিক্ষায় প্রবৃত্ত হন। সেই পরীক্ষায় সসম্মানে উত্তীর্ণ হইয়া প্রথমে হার্ডিঞ্জ বঙ্গ-বিদ্যালয়ে এবং পরে ময়মনসিংহ স্কুলে দ্বিতীয় পণ্ডিতের কার্যে নিযুক্ত হন। পাঠশালায় তাঁহার রচনাশক্তি প্রকাশ পায়। এখন শিক্ষকতার সহিত তিনি রীতিমত সাহিত্যচর্চা আরম্ভ করেন। "ঢাকাপ্রকাশ" পত্রিকায় তিনি সংবাদ ও প্রবন্ধ লিখিতে থাকেন। ঐ সময় তিনি "বনিতা বিনোদ" নামে একটি কবিতা পুস্তক প্রকাশ করেন। ইহার পূর্বে তিনি যে পাশীসাহিত্য শিক্ষা করিয়াছিলেন তাহাও এখন তাঁহার সাহিত্যচর্চার বিষয় হইল। পাশীভাষায় লিখিত সেখ শাদীর "গোলেস্তান" পুস্তকের বাংলা অনুবাদ করিয়া "হিতোপাখ্যানমালা" বইটি প্রকাশ কবেন। এই বইটি শিক্ষাবিভাগ কর্তৃক পাঠ্যরূপে নির্বাচিত হইয়াছিল। ক্রমে তাঁহার ভিতর সাহিত্যচর্চার সহিত সমাজসেবার ভাব প্রস্ফুটিত হয়। দেশে তখন স্ত্রীশিক্ষার একান্ত অভাব ছিল। এক ধনীর সাহায্যে তিনি একটি অবৈতনিক মহাবিদ্যালয় গঠন করেন ও সেখানে নিজেই বিনা বেতনে মহিলাদিগের শিক্ষা দিতে থাকেন। দেশে নীতি ও ধর্ম বিস্তারের জন্য তাঁহার প্রাণ অত্যন্ত ব্যাকুল হয় ও সেজন্য যথাসাধ্য করিতে থাকেন।

১৮৫৭ খৃঃ ২২ বৎসর বয়সে ব্রহ্মময়ী দেবীর সহিত তাঁহার বিবাহ হয়। পত্নীর বয়স তখন ৯ বৎসর। দিনের কার্য শেষ করিয়া রাত্রে তিনি পত্নীকে শিক্ষা দিতেন ও নানা বিষয়ে আলোচনা করিয়া পত্নীর জ্ঞান ও চিন্তার উৎকর্ষ সাধনে চেষ্টা করিতেন। ঐ সময়ে ছোটোদাদার সঙ্গে একত্রে থাকিয়া এইভাবে তাঁহার জীবন একটি ধারায় প্রবাহিত হইতে থাকে।

এমন সময় অকস্মাৎ তাঁহার ছোটোদাদার মৃত্যু হওয়ায় তিনি একান্ত অসহায় হইয়া পড়িলেন। ময়মনসিংহ জেলাস্কুলের এক ব্রাহ্ম শিক্ষক তাঁহার প্রিয় ছিলেন। তিনিই এখন তাঁহার বিশেষ বন্ধু হইয়া উঠিলেন। পূর্বেই গিরিশচন্দ্রের ভগিনীপতি কালীনারায়ণ গুপ্ত ব্রাহ্ম হইয়াছিলেন। ঐ সময় ব্রাহ্মসমাজ একটি ধর্মসভার মত জ্ঞান ও ধর্মবিষয়ক চিন্তার সহায়তা করিত। তখন সমাজে এইরূপ একটি সভার একান্ত প্রয়োজন ছিল। পরে ব্রাহ্মসমাজে যে সামাজিক সংস্কার প্রবল

ভাব ধারণ করে, ঐ সময় সে ভাব আসেনি, তখন হিন্দু থাকিয়াও ব্রাহ্মসমাজের সভ্য হওয়া যাইত। প্রথমে গিরিশচন্দ্র ব্রাহ্মবিদ্বেষী ছিলেন কিন্তু ঐ বন্ধুটি তাঁহাকে এখন ব্রাহ্মসমাজে আকর্ষণ করিলেন। সেখানে তাঁহারা মহর্ষি দেবেন্দ্রনাথের রচিত "ব্রাহ্মধর্ম" ও "ব্রাহ্মধর্মের ব্যাখ্যান" পাঠ ও "নমস্তে সতে..." স্তোত্র আবৃত্তি শুনিতেন এবং তাহা ভাল লাগায় গৃহে পত্নীর সহিত ঐ আবৃত্তি অভ্যাস করিতেন। তাঁহার নিষ্ঠা দেখিয়া ব্রাহ্মসমাজের সভ্যগণ তাঁহার উপর ব্রহ্মমন্দিরের উপাচার্যের কার্যভার দান করেন। তিনি ঐ কার্য যত্নের সহিত করিতে থাকেন। এই সময় হইতে ঢাকা পূর্ববাঙ্গালা ব্রাহ্মসমাজের নেতা শ্রদ্ধেয় বঙ্গচন্দ্র রায় মহাশয় প্রমুখ নেতৃবৃন্দের সহিত তাঁহার পরিচয় আরম্ভ হয়। বিধাতা অপূর্ব কৌশলে গিরিশচন্দ্রকে গড়িয়া তুলিয়া নববিধানের নূতন পথে আনিয়া উপস্থিত করিলেন।

১৮৬৫ খৃঃ ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সাধু অঘোরনাথকে সঙ্গে লইয়া কলিকাতা হইতে ঢাকা হইয়া নৌকায় ময়মনসিংহে আসেন। ঐ নৌকায় তিনি বিখ্যাত "True Faith" পুস্তকটি রচনা করিয়াছিলেন। এই পুস্তিকাটি নববিধানের নূতন ধর্ম-সাধনার নির্যাস। কেশবচন্দ্র ময়মনসিংহে পেঁৗছিলে চারিদিকে উত্তেজনা দেখা দিল।

আচার্য কেশবচন্দ্রের বক্তৃতা, প্রসঙ্গ এবং উপাসনা নূতন প্রাণের সঞ্চার করিল; পাপমুক্ত হইবার জন্য ব্যাকুলতা, অনুতাপ, প্রার্থনা এবং ভগবৎপ্রেরণায় সমুজ্জ্বল প্রাণপ্রদ উপাসনা ও বিশ্বাস অগ্নিমন্ত্রে দীক্ষা দান করিতে লাগিল। ১৮৬৭ খৃঃ পণ্ডিত বিজয়কৃষ্ণ গোস্বামী ময়মনসিংহে আসেন। তাঁহার নিকট গিরিশচন্দ্র ভালরূপে ব্রাহ্মধর্ম সাধন শিক্ষা করেন। গিরিশচন্দ্র পত্নীকে লইয়া ঐরূপ উপাসনা, প্রার্থনা আরম্ভ করিলেন। ১৮৭০ খৃঃ গিরিশচন্দ্র একটি কন্যা সন্তান লাভ করেন, কিন্তু পক্ষাধিক কাল যাইতে না যাইতে শিশুটি ইহজগৎ ছাড়িয়া যায়। পত্নীর শরীর মন ইহাতে ভাঙ্গিয়া পড়ে এবং তিনিও অল্পকাল মধ্যে বিসূচিকা রোগগ্রস্ত হইয়া পরলোক গমন করেন। গিরিশচন্দ্রের সংসার শূন্য হইয়া গেল। গিরিশচন্দ্র কলিকাতায় গিয়া ব্রহ্মানন্দ কেশবচন্দ্র প্রভৃতির নিকট কিছুদিন থাকিবার মনস্থ করিলেন এবং তাঁহাদের ভিতর আসিয়া মনে অপার শান্তি অনুভব করিলেন। পরে কিছুদিন তিনি দেশ ভ্রমণে বাহির হন এবং ফিরিয়া আসিয়া কার্যে যোগদান করেন। ঐ সময় তাঁহার ছাত্রদিগের ভিতর কৃষ্ণকুমার মিত্র, বৈকুণ্ঠনাথ ঘোষ, শ্রীনাথ চন্দ প্রভৃতি ছিলেন।

১৮৭১ খৃঃ উৎসবের সময় অঘোরনাথ ময়মনসিংহে যান। গিরিশচন্দ্র তাঁহার নিকট দীক্ষা গ্রহণ করেন। তাহার পর অন্তরের প্রেরণা অনুসারে করিয়া তিনি স্থায়ীভাবে ব্রহ্মানন্দের দলে যোগ দেওয়া সিদ্ধান্ত করেন এবং ১৮৭২ খৃঃ ময়মনসিংহ জিলা স্কুলের পণ্ডিতের কাজ ছাড়িয়া দিয়া কলিকাতায় আসিয়া ব্রহ্মানন্দের নিকট ১৮৭৪ খৃঃ প্রচারক ব্রত গ্রহণ করেন। সেই দিন হইতে তাঁহার জীবনে সাংসারিক কোলাহলের অবসান হইল, নিঃস্ব প্রচারক পরিবারের গৃহ তাঁহার গৃহ হইল। নিত্য উপাসনা ও প্রার্থনা তাঁহার অন্নজল হইল, ট্রাস্ট ফণ্ড বা পুঁজি অর্থের ভাবনা নাই, অর্থ উপার্জনের চিন্তা নাই। একমাত্র বিশ্বাসের উপর নির্ভর করিয়া জীবনের পরিণতির পথে গিরিশচন্দ্র অগ্রসর হইলেন।

ঐ সময়ের চিত্র তাঁহার "আত্মজীবনে" এইরূপ বর্ণনা পাওয়া যায়—

"ময়মনসিংহ জিলা স্কুলের পণ্ডিতের কার্য পরিত্যাগ পূর্বক কলিকাতায় ১৩নং

মির্জাপুর স্ট্রীটস্থ "ভারতাশ্রমে" স্থিতি করিলে পর ভক্তিভাজন কেশবচন্দ্র সেন আমার প্রকৃতি ও রুচি বুঝিয়া আমাকে তাঁহার প্রতিষ্ঠিত শিক্ষয়িত্রী বিদ্যালয়ে শিক্ষকতা কার্যে নিযুক্ত করেন। আমি ছাত্রীদিগকে বাঙ্গলা সাহিত্য ও ব্যাকরণ পড়াইতাম, আমার নামে কিছু বেতন নির্ধারিত ছিল, উহা আমি গ্রহণ করিতাম না, প্রচারভাণ্ডারে অর্পিত হইত।"

"ভারতাশ্রমে" তখন শ্রদ্ধেয় উপাধ্যায় গৌরগোবিন্দ রায়, কান্তিচন্দ্র মিত্র, অমৃতলাল বসু, মহেন্দ্রনাথ বসু, উমানাথ গুপ্ত, বিজয়কৃষ্ণ গোস্বামী প্রমুখ মহাত্মাগণ সপরিবারে বাস করিতেন। ব্রহ্মানন্দ নিয়মিত কলুটোলা হইতে আসিয়া তাঁহাদিগের সহিত প্রাতঃকালীন উপাসনা ও কাজকর্মে যোগ দিতেন। অধ্যয়ন, পুস্তক রচনা, পত্র-পত্রিকা সম্পাদনা, শিক্ষকতা, দেশবিদেশে প্রচার, ব্রহ্মমন্দির ও আশ্রমের কার্য ভাগ করিয়া সকলে মিলিয়া করিতেন। গিরিশচন্দ্র তাঁহাদেরই একজন হইয়া গেলেন কেবল কার্যের অংশ নয়, সকল ভাব ও সাধনার অংশও পাইলেন। ব্রহ্মানন্দের সমন্বয়ের ভাব তাঁহাকে উদ্বুদ্ধ করিল। শিক্ষকতা এবং সাহিত্য-চর্চার অভিজ্ঞতা এখন নূতন প্রেরণা—নূতন রূপ ধারণ করিল। গিরিশচন্দ্র এতদিন পার্শী ভাষা ও সাহিত্যের যে জ্ঞান অর্জন করিয়াছিলেন, তাহা তাঁহার নিকট এখন অতি অকিঞ্চিৎকর বোধ হইল। তিনি নূতন করিয়া দুরূহ আরবীভাষা শিক্ষার জন্য লক্ষ্ণৌ সহরে রওনা হইলেন। সেখানে তিনি খ্যাতনামা মৌলবীদিগের সহিত পরিচিত হইলেন। আত্মজীবনীতে লিখিয়াছেন—

"মোসলমান জাতির মূল ধর্মশাস্ত্র কোরআন শরীফ পাঠ করিয়া এসলাম ধর্মের গূঢ়তত্ত্ব অবগত হইবার জন্য আমি ১৮৭৬ খৃঃ লক্ষ্ণৌনগরে আরব্যভাষা চর্চা করিতে গিয়াছিলাম।" তখন তাঁহার বয়স ৪২ বৎসর। যে বয়সে মানুষ জীবনের কার্য একপ্রকার শেষ করিয়া বিশ্রাম কামনা করে, সেই বয়সে গিরিশচন্দ্র নবীন উৎসাহে দুরূহ শাস্ত্র অধ্যয়নে প্রবৃত্ত হইলেন। বহু অসুবিধার ভিতর এক মৌলবীর সাহায্যে ঐ কঠিন ভাষা আয়ত্ত করিয়া আরব্য ইতিহাস ও ইসলাম ধর্মের সাহিত্য চর্চা আরম্ভ করিলেন। পূর্বেই পার্শী ও উর্দু ভাষা শিক্ষা করিয়াছিলেন। এখন এই তিন ভাষার জ্ঞান নূতন দৃষ্টিতে প্রয়োগ করিয়া তিনি ঐ সকল ভাষায় রচিত বহু গ্রন্থ অধ্যয়ন করিলেন। ব্রহ্মানন্দ তাঁহাকে কি ভাবে প্রেরণা দান করিয়াছিলেন, তাহার একটি নিদর্শন আত্ম-জীবনে দেখা যায়।

"একবার প্রচারের সময় জাহাজে অবস্থিতিকালে কবিবর শেখ সাদি প্রণীত বুস্তান নামক নীতিপূর্ণ পারস্য পদ্যগ্রন্থ বঙ্গভাষায় অনুবাদ করিয়াছিলাম।...আমি আচার্যদেবকে বুস্তানের "প্রেমমত্ততা" পরিচ্ছেদের কিয়দংশের অনুবাদ প্রচারক্ষেত্র হইতে উপহার দিয়াছিলাম। তিনি তাহা পাইয়া আনন্দিত ও উৎসাহিত হইয়া আমাকে লিখিয়াছিলেন—এই অমূল্য উপহার পাইয়া আমি চরিতার্থ হইয়াছি। আমাকে এইরূপ উপহার দিবে।"

সকল ধর্মের অঙ্গাঙ্গি-সম্বন্ধ উপভোগ করিয়া ব্রহ্মানন্দ নিজে তৃপ্ত হইতেন সহযোগী প্রচারকবৃন্দকেও সেই ভাবে উদ্বুদ্ধ করিয়া তুলিতেন। ১৮৭৯ খৃঃ চারিটি প্রধান ধর্ম হিন্দু, বৌদ্ধ, খৃষ্টান ও মোসলমান ধর্ম সমন্বয়ের আলোকে অধ্যয়নের জন্য চারি জনকে নির্বাচন করেন—গিরিশচন্দ্রকে সে সময় মোসলমান ধর্মের অধ্যাত্ম ব্রত দেন। এই ব্রত উদ্‌যাপনে তিনি নূতন ভাবে অগ্রসর হইলেন। ভাই গিরিশচন্দ্র লিখিয়াছেন—"১৮৮১ সালের শেষ ভাগে আমি ময়মনসিংহে যাইয়া স্থিতি করি,

সেখানে কোরআন শরীফ কিয়দ্দুর অনুবাদ করিয়া প্রতিমাসে ক্রমশঃ প্রকাশ করিবার জন্য সমুদ্যত হই।" ছয় বৎসর অক্লান্ত পরিশ্রমের ফলে গিরিশচন্দ্রের সম্পূর্ণ "কোরূ-আনূ শরীফের" প্রথম বাংলা অনুবাদ প্রকাশিত হইল। প্রথম সংস্করণের ভূমিকায় অনুবাদকের বক্তব্যে তিনি লিখিয়াছেন—"আমি কোরআনের অনুবাদ পূর্বে সমাপ্ত করিয়া পরে তাহা মুদ্রাঙ্কনে প্রবৃত্ত হইয়াছিলাম এরূপ নহে; বরং পূর্বে কোরআনের দুই এক সূরার কিয়দংশ ব্যতীত পাঠও করি নাই; তাহার একটি শব্দের অর্থও কোন মৌলবির নিকটে জিজ্ঞাসা করিয়া লই নাই। অন্যদীয় আনুকূল্য নিরপেক্ষ হইয়া শুদ্ধ তফ্সিরাদি গ্রন্থের সাহায্য লইয়া ক্রমশঃ পড়িয়াছি ও অনুবাদ করিয়া মুদ্রিত করিয়াছি।"

সমন্বয়-ধর্মের আলোকে বিধাতার প্রেরণার দ্বারাই গিরিশচন্দ্র এই দুঃসাধ্য কর্ম সুসম্পন্ন করেন। ভগবানের প্রেরণাই তাঁহার অবলম্বন— তাঁহার সাফল্যের মূল— তাই গ্রন্থে নিজের নাম প্রকাশ করেন নাই। বইটি প্রকাশিত হইলে কলিকাতা মাদ্রাসার ভূতপূর্ব আরবীশিক্ষক আহ্মদউল্লা প্রমুখ উদার স্বাধীনচেতা মৌলবিগণ একত্রে ঐ অজ্ঞাতনামা অনুবাদকের উদ্দেশে এই পত্র প্রকাশ করেন ঃ

"As we are Mahommedans by faith and birth, our best and hearty thanks are due to the author for his disinterested and patriotic effort and the great troubles he has taken to diffuse the deep meaning of our Holy and Sacred religious book the Koran, to the public."

"The version of the Koran above quoted has been such a wonderful success that we would wish the author would publish his name to the public, to whom he has done such a valuable service, and thus gain a personal regard from the public."

বাংলা তর্জমা—"আমরা বিশ্বাসে ও জাতিতে মোসলমান। আপনি নিঃস্বার্থভাবে জনহিত সাধনের জন্য যে, এতাদৃশ চেষ্টা ও কষ্টসহকারে আমাদিগের পবিত্র ধর্মগ্রন্থ কোরআনের গভীর অর্থ প্রচারে সাধারণের উপকার সাধনে নিযুক্ত হইয়াছেন, এজন্য আমাদিগের অত্যুত্তম ও আন্তরিক বহু কৃতজ্ঞতা আপনার প্রতি দেয়।"

"কোরূ-আনের উপরিউক্ত অংশের অনুবাদ এতদূর উৎকৃষ্ট ও বিস্ময়কর হইয়াছে যে, আমাদিগের ইচ্ছা, অনুবাদক সাধারণসমীপে স্বীয় নাম প্রকাশ করেন। যখন তিনি লোকমণ্ডলীর এতাদৃশ উৎকৃষ্ট সেবা করিতে সক্ষম হইলেন, তখন সেই সকল লোকের নিকটে আত্মপরিচয় দিয়া তাঁহার উপযুক্ত সম্মানলাভ করা উচিত।"

আত্মপ্রকাশ করিয়া গিরিশচন্দ্র "অনুবাদকের বক্তব্যে" লিখিলেন— "আজ কোরআনের অনুবাদ সমাপ্ত দেখিয়া আমার মনে যুগপৎ হর্ষ-বিষাদ উপস্থিত। হর্ষ এই যে, এতকালের পরিশ্রম সার্থক হইল। বিষাদ এই যে, ইহার প্রথমাংশ শ্রীমদাচার্য কেশবচন্দ্র সেনের করকমলে অর্পণ করিয়াছিলাম; তিনি তাহা পাইয়া পরমাহ্লাদিত হইয়াছিলেন ও তাহার সমাপ্তি প্রতীক্ষা করিতেছিলেন; শেষাংশ আর তাঁহার চক্ষুর গোচর করিতে পারিলাম না। ঈশ্বর তাঁহাকে আমাদের চক্ষুর অগোচর করিলেন। তিনি এই অনুবাদের এরূপ পক্ষপাতী ছিলেন যে, তাহার নিন্দা কেহ করিলে সহ্য করিতে পারিতেন না। আজ অনুবাদ সমাপ্ত দেখিলে তাঁহার কত না আহ্লাদ হইত, দাসও তাঁহার কত আশীর্বাদ লাভ করিত।"

মোসলমান ধর্মের মূল ধর্মগ্রন্থ অনুবাদ করিয়া তিনি অধ্যয়ন ও অনুবাদের পরিধি বাড়াইয়া চলিলেন এবং পৃথিবীর অন্যান্য ধর্মের সহিত তাহার সম্বন্ধ নির্ণয় ও সামঞ্জস্যসাধনে অগ্রসর হইলেন। একটির পর একটি পুস্তক প্রকাশিত হইতে লাগিল। লিখিতে লিখিতে তাঁহার দক্ষিণ হস্ত পক্ষাঘাতগ্রস্ত হইলে, বাম হস্তে লেখনী ধারণ করিয়া আদিষ্ট কার্য সম্পন্ন করিয়া চলিলেন। তাঁহার লিখিত গ্রন্থের তালিকা পরিশেষে প্রদত্ত হইল। ঐ সকল পুস্তক রচনায় অভিধানিক অর্থকে দিব্য প্রেরণায় মিলাইলেন। যে বিধাতা যুগের পর যুগ রচনা করিয়া চলিয়াছেন তাঁহার হস্তের দিকে দৃষ্টি রাখিয়া, তিনি অতি সহজে সকল ভেদবুদ্ধি ও সাম্প্রদায়িকতা-মুক্ত হইয়া ১৪০০ বৎসরের পূর্বের ঐ ইস্‌লাম ধর্মের প্রবর্তক ও অনুগামীদিগের সহিত আত্মিকভাবে মিলিত হইলেন। তাহার ফলে তিনি বিভিন্ন দেশে বিভিন্ন সময়ে ঐ বিধানে যে সকল নূতন জীবন ও শিক্ষা দেখা গিয়াছে পূর্বাপর যোগ দেখিয়া তাহাকে নিপুণভাবে অখণ্ড শাশ্বত জীবনস্রোতের সহিত সংযুক্ত করিয়া দেখাইতে পারিয়াছেন। তিনি লিখিয়াছেন-

"পরলোকগত মহাপুরুষদিগের জীবনচরিত আলোচনা ব্যতীত তাঁহাদের জীবনের গূঢ়তত্ত্ব ও মাহাত্ম্য অবগত হওয়ার অন্য উপায় নাই। সহস্র সহস্র বৎসর গত হইল তাঁহারা পৃথিবী পরিত্যাগ করিয়া গিয়াছেন, তথাপি জীবনচরিতের ভিতর দিয়াই তাঁহারা স্ব স্ব জীবনের আলোক বিকীর্ণ করিয়া নরনারীর আত্মাকে আলোকিত করিতেছেন।

"পশ্চিম-এশিয়া মহাতেজস্বী পুণ্যবত্ন মহাপুরুষদিগের আকর। তুরস্ক ও আরব্যভূমিতে কিয়ৎকাল অন্তর এক এক মহাপুরুষ জন্মগ্রহণ করিয়া সূর্যের ন্যায় দীপ্তি প্রকাশ করিয়া গিয়াছেন। পৃথিবীর অন্য কোন প্রদেশে এত অধিক জ্যোতির্মান্ ধর্মপ্রবর্তক পুরুষের আবির্ভাব হয় নাই।"

ভাই গিরিশচন্দ্রের প্রধানতম কার্য এই সকল গ্রন্থ রচনা। তদুপরি তিনি প্রচার কার্যালয়ের কার্যের অংশ নিষ্ঠার সহিত করিয়া যান। 'ধর্মতত্ত্ব" প্রভৃতি পত্রিকা সম্পাদনা, প্রতি পরিবারের সহিত যোগ রক্ষা, পারিবারিক জীবন গঠনে সহায়তা করা, ব্রাহ্মমন্দিরে, আশ্রমে ও পারিবারিক অনুষ্ঠানাদিতে উপাসনা, উৎসব অনুষ্ঠানাদির ব্যবস্থা ও অংশগ্রহণ প্রভৃতিতে তাঁহারা নিত্য ব্যস্ত থাকিতেন। তিনি আশ্রমে প্রাতঃকালে সংক্ষেপে ব্যাকুলতা ও ভাব ভরে যে উপাসনা করিতেন তাহা তরুণদিগেরও প্রাণ স্পর্শ করিত। প্রচারের জন্য শ্রীদরবারের বা প্রচারকগণের সভার নির্দেশ অনুসারে তিনি পাঞ্জাব হইতে ব্রহ্মদেশে এবং উত্তরভারত হইতে দাক্ষিণাত্য পর্যন্ত প্রচার উপলক্ষে গিয়াছিলেন। "ধর্মতত্ত্ব" পত্রিকা ও তাঁহার নিজস্ব পত্রিকা "মহিলা"য় ঐ সকল প্রচার বৃত্তান্তের সুন্দর বর্ণনা দেখিতে পাওয়া যায়। তাহা মণ্ডলীর অন্তরে বল ও দিব্য প্রেরণা আনিয়া দিত। ঐ সকল প্রবন্ধে স্থানীয় ধর্ম ও সামাজিক জীবন বিষয়েও আলোচনা দেখা যায়। তাঁহার উচ্চচরিত্র, সরলতা, সত্য-বাদিতার জন্য ব্রাহ্ম, হিন্দু, মোসলমান সকল পরিবারেই শ্রদ্ধা ও আদরের সহিত তাঁহাকে অভ্যর্থনা করা হইত। মোসলমান ধর্ম ও শাস্ত্রে জ্ঞান এবং উর্দু ও হিন্দি বলিবার ক্ষমতা থাকায় মোসলমান সমাজে তিনি সুপরিচিত হইয়া ছিলেন, বহু মোসলমান কন্যাগণ তাঁহাকে পিতৃ সম্বোধন করিতেন—পত্রাদি লিখিতেন। একাধারে বৈরাগ্যপূর্ণ, গম্ভীর, দৃঢ় প্রকৃতি এবং কোমল হৃদয়ের সমাবেশ গিরিশচন্দ্র সর্বত্রই উন্নতভাবের সৃষ্টি করিতে পারিতেন।

ব্রহ্মানন্দ তাঁহাকে মহিলাদিগের শিক্ষায় নিযুক্ত করেন। তিনি আজীবন ঐ ব্রতকে সম্মান করিয়াছিলেন। নিজের দায়িত্বে "মহিলা" পত্রিকা সম্পাদনা করিয়া "বামাবোধিনী পত্রিকা" ও "পরিচারিকা" পত্রিকার অভাব মোচন করিয়াছিলেন। "মহিলার" সংবাদ এবং "ভিক্টোরিয়া বিদ্যালয়ের" বক্তৃতা এবং নানা প্রবন্ধ অত্যন্ত চিত্তাকর্ষক ছিল। আমার স্মরণে আছে আমাদের শৈশবে অনুমান ৫।৬ বৎসর বয়সে তিনি একবার আমাদের ভাগলপুরের "জবলাবাংলা" বাড়ীতে আসিয়া কিছুদিন ছিলেন। তিনি উন্মুক্ত বারান্দায় একটি ক্যাম্পখাটে শুইয়া খাঁকের ও পালকের কলমে "মহিলা" পত্রিকার জন্য প্রবন্ধ, মোসলমান শাস্ত্র প্রভৃতি অনুবাদ করিতেন—চারিদিকে উর্দু, পার্সী ও আরবী পুস্তকরাশি ছড়ান থাকিত; পরণে ধুতি গায়ে ফতুয়া ও নাগরা পাদুকা থাকিত। আমার মাতৃদেবীকে তিনি "মা" সম্বোধন করিতেন। আমরা নিঃশব্দে তাঁহার চারিদিকে ঘুরিয়া বেড়াইয়া আনন্দ সম্ভোগ করিতাম। শুনিয়াছি এইরূপ বহু পরিবারে তিনি আতিথ্য গ্রহণ করিতেন এবং সকলের সহিত মেলামেশা এবং সুমিষ্ট সম্বন্ধ স্থাপন করিতেন, সঙ্গে সঙ্গে সকল পরিবারে নিত্য উপাসনা, বৈরাগ্য ও পবিত্রতা, পাঠ অধ্যয়ন ও সেবার অভ্যাস যাহাতে বিস্তৃত হয় তাহার চেষ্টা করিতেন।

ভাই গিরিশচন্দ্রের একটি বৈশিষ্ট্য ছিল তাঁহার কর্মপরায়ণতা। এক সময় তিনি ঢাকায় গিয়া কিছুদিন থাকেন। সেই সময় তিনি অন্যান্য কার্যের সহিত "বঙ্গবন্ধু" পত্রিকা সম্পাদনার ভার নেন এবং পত্রিকাটির উন্নতি সাধন করেন। তাঁহার রচনার ভিতর আনুপূর্বিক বিবরণ দিবার প্রচেষ্টা সকলকেই আকৃষ্ট করিত—সেইজন্য তাঁহাকে "সত্যবাদী" গিরিশচন্দ্র বলা হইত। ঐ আনুপূর্বিকতা মনোরঞ্জনকরও হইত। সত্যবাদিতাই তাঁহার রাজভক্তির ভিতর প্রকট হইয়াছিল। তিনি "ভারতে ইংরাজশাসন" নামে একটি পুস্তিকায় যে যে সকল ভাব ব্যক্ত করিয়াছেন তাহা সকলের মনোমত না হইলেও, তাঁহার দৃঢ়চিত্ততা ও সৎ-সাহসের পরিচয় পাঠকের শ্রদ্ধা আকর্ষণ না করিয়া পারে নাই। তিনি চিরদিন ব্রহ্মচর্য-জীবন যাপন করেন; সাদাসিধা নিরামিষ আহার ও স্থূল পরিধেয় ব্যবহার করিতেন। "নব বৃন্দাবন" অভিনয়ে আচার্য কেশবচন্দ্র তাঁহাকে মৌলবীর অংশ অভিনয় করিতে দেন। এই সাধাসিধা মানুষটি যখন মৌলবীর বেশে মঞ্চে উপস্থিত হন কেহই হাস্য সম্বরণ করিতে পারেন নাই। "আচার্য ঈষৎ হাস্য করিয়া অগ্রসর হইয়া সেলাম করিয়াছিলেন।" তিনি প্রকৃতির ভক্ত ছিলেন। প্রচারের সময় যখনই নৌকায় যাইতে হইত তখন তিনি নৌকার ছাদের উপরে উঠিয়া নির্জনে প্রকৃতির সৌন্দর্য উপভোগ করিতেন—যখনই কোন নূতন স্থানে যাইতেন যে সকল curio সম্ভব হইত সংগ্রহ করিয়া আনিতেন। ব্রহ্ম-সহবাস-প্রিয়তা ছিল এই সকলের মূলে। রাত্রে আহারান্তেই তিনি শয়ন করিতেন—তিন-চারি ঘণ্টা নিদ্রার পর উঠিয়া নিশাকালেই উপাসনা করিয়া লেখাপড়া করিতে আরম্ভ করিতেন এবং পুনরায় প্রয়োজন হইলে নিদ্রা যাইতেন। তাঁহার গ্রন্থাবলী প্রকাশের তারিখ দেখিলেই বুঝা যায় তাহা কি অশেষ পরিশ্রম, কষ্টসহিষ্ণুতা ও বিশ্বাসের ফল।

১৯০৮-১৯০৯ খৃঃ তাঁহার [illegible] হয় এবং হৃদ্‌রোগ দেখা দেয়। ধর্মবন্ধুগণ ও প্রচারাশ্রমের যুবকেরা তাঁহার সেবার জন্য ব্যস্ত হন। শ্রদ্ধেয় রায়বাহাদুর ডাঃ মতিলাল মুখোপাধ্যায় মহাশয় তাঁহাকে নিজের পরিবারে কাশীপুরের বাগান-বাড়ীতে আনিয়া সেবা-শুশ্রূষা করেন। ভাই গিরিশচন্দ্রের ভাগিনেয় স্যার কৃষ্ণগোবিন্দ গুপ্ত আই সি এস্ কোন্নগরে গঙ্গার ধারে এবং পুরীতে তাঁহার থাকার

ব্যবস্থা করিয়া দেন। কিছুতেই বিশেষ উপকার হইল না। তখন ভাই গিরিশচন্দ্র বুঝিলেন যে এই রোগ আরামে সারিবার নয়, পরলোক হইতে আহ্বান আসিয়াছে। তাঁহার অন্তরে স্বদেশপ্রেম ছিল অতি প্রবল। তিনি স্বদেশে ঢাকায় শেষ দিনগুলি কাটাইবার ইচ্ছা প্রকাশ করেন। ঢাকায় গিয়া সকলের সহিত দেখা সাক্ষাৎ হইল— সাধু দর্শনে প্রত্যহ আশপাশের গ্রাম হইতে আত্মীয়স্বজন স্বদেশবাসীগণ আসিয়া দেখা করিয়া যাইতে লাগিলেন। ইং ১৫ই আগষ্ট ১৯১০ খৃঃ (৩০শে শ্রাবণ) প্রাতে ১০ ঘটিকায় জীর্ণ দেহ পরিত্যাগ করিয়া, কর্মবীর মহাসাধক ভাই গিরিশচন্দ্র পরম জননীর ক্রোড়ে চিরশান্তি লাভ করিলেন। দীন বৈরাগী প্রেরিত-প্রবর ভাই গিরিশচন্দ্রের পরিত্যক্ত দেহ লইয়া হিন্দু-মুসলমান-নির্বিশেষে সকলে পবিত্র অগ্নি-সংযোগ করিলেন। ব্রহ্মানন্দ যে 'সমন্বয়-ধর্ম" ভাই গিরিশচন্দ্রে প্রবিষ্ট করিয়াছিলেন তাহারই সৌরভ সেই অগ্নির ধূমে উত্থিত হইল—হিন্দু-মোসলমান ঐক্য ঘোষিত হইল ঃ

"Church Universal which is the deposit of all ancient wisdom and receptacle of all modern science, which recognises in all prophets and saints a harmony, in all scriptures unity and through all dispensations a continuity, which abjures all that separates and divides and always magnifies unity and peace, which harmonises reason and faith, yoga and bhakti, asceticism and social duty in their highest forms, and which shall make of all nations and sects one kingdom and one family in the fullness of time."—New Samhita.

বাংলা অর্থ।—"যে ধর্ম-সমাজ সমস্ত প্রাচীন জ্ঞান-রত্নের ভাণ্ডার এবং সমুদায় আধুনিক বিজ্ঞানের আধার, যাহা সমস্ত মহাজন এবং সাধুগণের মধ্যে সামঞ্জস্য, তাবৎ ধর্মশাস্ত্রের ভিতর একতা এবং সমস্ত ধর্মবিধানের মধ্যে পূর্বাপর যোগ স্বীকার করে; যাহা সকল প্রকার পার্থক্য এবং বিভিন্নতা-সম্পাদক বিষয় পরিত্যাগ করে এবং সর্বদা একতা এবং শান্তির মহিমা ঘোষণা করে; যাহা জ্ঞান এবং বিশ্বাস, যোগ এবং ভক্তি, বৈরাগ্য এবং সামাজিক উচ্চতম কর্তব্যের মধ্যে সমন্বয় স্থাপন করে; যাহা পূর্ণ সময়ে সকল জাতি, সকল সম্প্রদায়কে এক রাজ্যে ও এক পরিবারে পরিণত করিবে।"

জনৈক মোসলমান বন্ধু গিরিশচন্দ্রের পরলোক গমনের সংবাদ শুনিয়া নববিধান প্রচারাশ্রমে পত্র লিখেন—"আজ বঙ্গীয়-মোসলমানদিগের একজন সুহৃদ্ তাহাদিগকে পরিত্যাগ করিয়া অনন্তধামে চলিয়া গিয়াছেন। হায়! কে আর এখন আরব্য ও পারস্য ভাষা হইতে উৎকৃষ্ট ও উপাদেয় গ্রন্থ বঙ্গভাষায় অনুবাদিত করিয়া মোসলমানদিগকে ইস্লামের বিষয় শিক্ষা দিবে?"—"ধর্মতত্ত্ব" ১৬ ভাদ্র, ১৮৩২ শক।

বাংলাভাষায় মোসলমান ধর্মশাস্ত্র সঙ্কলন কার্য ভাই গিরিশচন্দ্রের মহান কীর্তি। ভাই গিরিশচন্দ্রের প্রকাশিত গ্রন্থাবলীকে দুই ভাগে ভাগ করা যায় (১) মোসলমান-ধর্মবিষয়ক এবং (২) নববিধান-বিষয়ক।

## মুসলমানধর্ম-বিষয়ক গ্রন্থাবলী :

(১) সম্পূর্ণ সটীক "কোর্-আন্ শরীফ" (১৮৮১-১৮৮৬)।

(মূল হইতে প্রধান তিনটি তফ্সিরের টীকা সহ আনুপূর্বিক বাংলা অনুবাদ)

(২) "প্রবচনাবলী" (আরবি হইতে অনুবাদিত) ১৮৮৫।

(৩) হদিস্ বা মেসকাত্ মসাবিহ (১৮৯২-৯৮ খৃঃ) এসাতোল্লমান টীকা সহ বাংলা অনুবাদ।

(৪) মহাপুরুষ-চরিত ১ম (১৮৮২-৮৬ খৃঃ)।

(মহাপুরুষ এব্রাহিম, মুসা, দাউদের জীবনচরিত। আদি বাইবেল, কোর্-আন্ শরীফ, পারস্য পুরাবৃত্ত মেরাজেন্নালনবুয়ৎ, জন্নাতেওত্ত-তয়ারিখ, খোলাসতোল্ আম্বিয়া ইত্যাদি হইতে সংকলিত)

(৫) মহাপুরুষ-চরিত ২য় (১৮৮৫-৮৭)।

(মহাপুরুষ মোহাম্মদের জীবন চরিত)

(৬) এমাম হাসান ও হোসায়নের জীবনী (১৯০৯ খৃঃ)।

(রওজতোশ্ শোহদা নামক প্রসিদ্ধ প্রাচীন মূল পারস্য গ্রন্থ অবলম্বনে রচিত)

(৭) চারিজন ধর্মনেতা (১৯০৯)।

(মহাপুরুষ মোহাম্মদের প্রথম খলিফা চতুষ্টয় : আবুবকর; ওমর; ওসমান ও আলির জীবন বৃত্তান্ত)

(৮) চারিটী সাধ্বী মুসলমান নারী (১৯০৯)।

(দেবী খাদিজা, ফতেমা, আয়েশা ও তপস্বিনী রাবেয়ার সংক্ষিপ্ত জীবনী প্রাচীন পারস্য গ্রন্থ মেরাজেন্নাল নবুওয়ৎ এবং তেজকরতোল আউলিয়া হইতে সংকলিত)

(৯) তাপসমালা (১৮৮০-১৮৯৬)।

(৯৬ জন মোসলমান তপস্বীদিগের জীবনবৃত্তান্ত। মহামান্য মৌলানা শেখ ফরিদোদ্দিন আত্তা বিরচিত তেজ করতোল আউলিয়া নামক মূল পারস্য পুস্তক হইতে সংকলিত।

(১০) মহাপুরুষ মোহাম্মদ ও তৎপ্রবর্তিত এস্লাম ধর্ম (১৯০৬)।

(মহাপুরুষ মোহাম্মদের সংক্ষিপ্ত জীবনী এবং কোর্আন, হদিস্ প্রভৃতি হইতে সঙ্কলিত তদীয় ধর্মের সারসংগ্রহ ও সমালোচনা)

(১১) হাফেজ ১ম (১৮৭৭)।

(মহাপ্রেমিক খাজা হাফেজ প্রণীত দেওয়ান হাফেজ নামক মূল পারস্য গ্রন্থের বঙ্গানুবাদ)

(১২) হিতোপাখ্যানমালা ১ম (১৮৫৫) ও পরিবর্ধিত (১৮৭৬)। (কবি শেখ সাদি প্রণীত গোলেস্তাঁ হইতে সংকলিত)

(১৩) হিতোপাখ্যানমালা ২য় (১৮৭৬)।

(কবি শেখ সাদি প্রণীত বুস্তাঁ হইতে সংকলিত)

(১৪) হিতোপাখ্যানমালা ১ম ও ২য় হইতে মনোনীতাংশ।

(১৫) মহালিপি (১-১০) (১৯০৮ খৃঃ)।

(পরম সাধু মখ্দুম শরফোদ্দিন আমমদ মনিরী কর্তৃক পারস্য ভাষায় লিখিত মূল শততম পত্রাবলীর ভিতর দশটীর বঙ্গানুবাদ)

( ১৬ ) ধর্ম-সাধন নীতি ( ১৯০৬ খৃঃ )।

( মহাদার্শনিক আবু হামেদ মোহাম্মদ গজালী বিরচিত কিমিয়ায় সাদতের উর্দু অনুবাদ আক্সির হেদায়তের "তেরাজেদ্বাল আবেদিন" ও "মফ্-হাজেদ্বাল আবেদিন" গ্রন্থ হইতে অনুবাদ ও সংকলন )

( ১৭ ) নীতিমালা ১ম ( ১৮৭৭ খৃঃ )।

( কিমিয়ায় সাদতের উর্দু অনুবাদ "আক্সির হেদায়ত" পুস্তকের অনুবাদ )

( ১৮ ) তত্ত্বরত্নমালা ( ১৮৮২-৮৭ )।

( মস্তে কোওয়র ও মৌলবী জালালোদ্দীন রোমী প্রণীত মস্নবি মৌলবী রোম নামক পারস্য পুস্তক হইতে সংকলিত )

( ১৯ ) দরবেশী ( ১৮৭৮-১৯০১ )

( কিমিয়ার সাদত প্রভৃতি মূল মোহাম্মদীয় ধর্মশাস্ত্র হইতে সংকলিত মোসলমান সাধকদিগের বৈরাগ্য তত্ত্ব ও সাধন প্রণালীর বিশেষ বিবরণ )

( ২০ ) ধর্ম-বন্ধুর প্রতি কর্তব্য ( ১৮৭৫ খৃঃ )।

( কিমিয়ার সাদত ও তেজ করতোল আউলিয়া নামক মূল পারস্য গ্রন্থ হইতে সংকলিত )

( ২১ ) তত্ত্বকুসুম ( ১৮৮১ )।

( গোলসানে আস্রার নামক মূল পারস্য গ্রন্থ হইতে সংকলিত )

( ২২ ) কোরাণের রচনাবলী।

নববিধান-বিষয়ক গ্রন্থাবলী ঃ

( ১ ) শ্রীমদ্ রামকৃষ্ণ পরমহংসের উক্তি ও সংক্ষিপ্ত জীবনী।

[ পরমহংস শ্রীরামকৃষ্ণের প্রত্যক্ষদর্শী হিসাবে সর্বপ্রথম জীবনী ও উক্তি সংগ্রহ ] ( ১৮৭৮ ) ও পরিবর্ধিত ( ১৮৮৭ )।

( ২ ) কোচবিহার বিবাহের বৃত্তান্ত ( ১৮৮৭ )।

( কোচবিহার-বিবাহ বিষয়ে যে সকল অপপ্রচার করা হয় প্রত্যক্ষদর্শীরূপে তাহার খণ্ডন )

( ৩ ) ব্রহ্মময়ী চরিত ( সহধর্মিণীর জীবনী ) ১৮৬৯।

( ৪ ) সতী-চরিত ( রাণী শরৎকুমারীর জীবন )।

( ৫ ) "আত্ম-জীবন" ( ১৯১৩ )।

( ৬ ) "বঙ্গদেশ ও বঙ্গদেশে বৌদ্ধধর্ম"।

( প্রবন্ধাকারে "ধর্মতত্ত্বে" ১৮২৮-২৯ শকে প্রকাশিত হয় )

( ৭ ) "পাঞ্জাবে ধর্মপ্রভাব" ( "ধর্মতত্ত্বে" প্রবন্ধ ১৯০৫ খৃঃ )

( ৮ ) প্রচার-বৃত্তান্ত ( "ধর্মতত্ত্বে" ও "মিরার" প্রকাশিত। )

( ৯ ) "তুহ্ফতুল মোহাদিন"।

( রাজা রামমোহনের লিখিত মূল গ্রন্থের বাংলা অনুবাদ "ধর্মতত্ত্বে" ১৮২০-২১ শকে প্রকাশিত )

( ১০ ) "তত্ত্বসন্দর্ভমালা" ( ধর্মজীবনের পত্তনভূমি ) ১৯১৫।

( ১১ ) "ভারতে ইংরাজশাসন" ১৯০৫।

( ১২ ) "মহিলা" পত্রিকা ১৮৯৬ খৃঃ হইতে প্রকাশিত হয়।

( ১৩ )-( ১৫ ) লক্ষ্ণৌ, লাহোর ও বাঁকিপুর হইতে নবী সরিয়ৎ ( নববিধান ),

তালিমোল ইমান (ধর্মশিক্ষা), ইমান্ কেয়া চিজ হ্যায় (True faith) প্রভৃতি তাঁহার রচিত কয়েকটি উর্দু পুস্তিকা প্রকাশিত হয়।

আমরা মোসলমান সাহিত্যের সহিত অপরিচিত বলিয়া ভাই গিরিশচন্দ্রের রচনাবলীর মূল্য অবধারণ করিতে অক্ষম। যাঁহারা মোসলমান সাহিত্য ও ইতিহাসজ্ঞ তাঁহারাই জানেন যে ভাই গিরিশচন্দ্র বাংলা ভাষায় মোসলমান সাহিত্য, জীবন ও ধর্মের পরিচয় দিয়া বাংলা সাহিত্যকে কতদূর সমৃদ্ধিশালী করিয়া গিয়াছেন।

দুঃখের বিষয় ভাই গিরিশচন্দ্রের পরলোকগমনের পর তাঁহার কার্যের সূত্র ধরিয়া ব্রাহ্মসমাজে, কিংবা মোসলমান সমাজে কেহই মোসলমান ধর্মের চর্চা এবং অন্যান্য ধর্মের সহিত তাহার সমন্বয়-সাধনের চেষ্টা করেন নাই। ভাই বলদেব নারায়ণ ও অধ্যাপক দ্বিজদাস দত্ত কিঞ্চিৎমাত্র চেষ্টা করিয়াছিলেন দেখা যায়। ভাই গিরিশচন্দ্র যে সকল অমূল্য আরবী, পার্শী ও উর্দু গ্রন্থ ও পুঁথি সংগ্রহ করিয়া যান তাহাও কেহ নাড়িয়া দেখেন নাই। তাঁহার মৃত্যুর প্রায় চল্লিশ বৎসর পরে যখন স্তূপীকৃত ঐ সকল গ্রন্থ ও পুঁথি আমার হস্তে অর্পিত হয় তখন তাহা মৃত্তিকায় পরিণত হইয়াছে। আমি তাহা সঙ্গে সঙ্গে এসিয়াটিক সোসাইটির সম্পাদকের নিকট পাঠাইয়া দিই। কিন্তু তখন তাহা হইতে কিছু উদ্ধার করা সম্ভবপর হয় নাই। ভাই গিরিশচন্দ্র "হাফেজের" অপরাধ অনুবাদ করিয়াছিলেন; অযত্নে পাণ্ডুলিপি হারাইয়া যায়। "হদিস্" গ্রন্থের যে অংশ তিনি অসমাপ্ত রাখিয়া যান তাহা আজও কেহ সম্পূর্ণ করিবার চেষ্টা করেন নাই।

সমন্বয়াচার্য শ্রীমৎ কেশবচন্দ্রের প্রেরণায় উদ্বুদ্ধ হইয়া সাধকগণ যে নূতন সাহিত্যের সৃষ্টি করিয়াছেন, গত আশি বৎসর ঐ নব বিধান সাহিত্য সাধক, দার্শনিক, সাহিত্যিক ও ঐতিহাসিককে নববিধানের সমন্বয়মার্গ প্রদর্শন করিয়াছে—হিন্দু, বৌদ্ধ, খৃস্টান, মোসলমানকে পরস্পরের নিকটতর করিয়া এক নূতন মানবপরিবার রচনায় অগ্রসর করিয়াছে। কেবলমাত্র পাণ্ডিত্যের অনুশীলন নয়—সেই সঙ্গে ভাষ্যকারদিগের সরল শিশুস্বভাব ও পবিত্র চরিত্র, বৈরাগ্য ও সত্যানুরাগ, দীনতা ও তেজস্বিতা, বিশ্বাস ও কর্তব্যনিষ্ঠা এবং স্বচ্ছ প্রেরণা মানব-জীবনকে গৌরবের আসন দান করিয়াছে।

# আল-কোরআনের আহ্বান

কোরআন শরীফ আল্লাহ্‌র বাণী। মানুষের জীবনকে সুন্দর, পবিত্র ও ঐশ্বর্যমণ্ডিত করার জন্য এ মহাগ্রন্থে আল্লাহ্‌ নানান বিধি-নিষেধের উল্লেখ করেছেন, সহজতম উপদেশ দান করেছেন, মানুষের জীবনকে শান্তিময় করার জন্যই আল্-কোরআনের অবতারণা। সুতরাং কোরআন শরীফ হল বিশ্বমানুষের জন্য ঐশ্বরিক সংবিধান. এ মহাগ্রন্থে পাওয়া যাবে ধর্মীয় ও পার্থিব জীবনে সঠিক চলার অভ্রান্ত পথ-নির্দেশ।

বিপুলায়তন কোরআন শরীফে মানুষের জন্য উপদেশাবলী ও কর্মপন্থার নির্দেশ বিভিন্ন স্থানে ছড়িয়ে আছে। আমরা এখানে তার সামান্য অংশ চয়ন করলাম। এই অংশটুকু পাঠ করলে মানবীয় জীবনে কোরআন শরীফের গুরুত্ব যে কতখানি আশা করি সে সম্পর্কে পাঠকের মনে কিছুটা ধারণা গড়ে উঠবে। প্রকৃতপক্ষে সমগ্র কোরআন শরীফ হল অসীম জ্ঞানভাণ্ডার—প্রতিটি বাক্যই অভ্রান্ত সত্য-নির্দেশক। বাংলা ভাষায় কোরআন শরীফ এখন সহজলভ্য। যাঁরা এ গ্রন্থটি এখনো পাঠ করেননি- আমরা তাঁদের, যত দ্রুত সম্ভব, গ্রন্থটি সম্পূর্ণ পাঠ করতে অনুরোধ জানাই।

মানুষের সৃষ্টি ও তার পরিণতি. সাংসারিক ও পার্থিব জীবনে তার দায়িত্ব ও কর্তব্য প্রভৃতি সম্পর্কে আল-কোরআনের সুস্পষ্ট নির্দেশগুলি লক্ষ্য করুন :

[ উদ্ধৃতিগুলির শেষে '২ (১১৮)' এরূপ সাংকেতিক সংখ্যা দ্বারা মূলের সন্ধান দেওয়া হয়েছে। প্রথম সংখ্যা সূরার, বন্ধনীর মধ্যস্থিত সংখ্যাটি আয়াত (বাক্য)-নির্দেশক। প্রথম উদ্ধৃতিটির শেষে মূলের উৎস হিসেবে '৩ (১৪০)' এর উল্লেখ আছে। এখানে ৩ সংখ্যক সূরার ১৪০ নং আয়াতের উদ্ধৃতি বুঝতে হবে। ]

## অত্যাচার

আল্লাহ্‌ অত্যাচারীদের পছন্দ করেন না। ৩ (১৪০)
অত্যাচারীদের জন্য আছে মর্মন্তুদ শাস্তি। ১৪ (২২)

আল্লাহ্‌র সঙ্গে শরিক করা (অন্য কিছুকে আল্লাহ্‌র সমকক্ষ করা) হল সবচেয়ে বড় অত্যাচার।

…কেউ অত্যাচার করার পর অনুশোচনা (তওবা) করলে ও নিজেকে সংশোধন করলে আল্লাহ্‌ তার প্রতি ক্ষমাপরবশ হবেন, নিশ্চয়ই আল্লাহ্‌ ক্ষমাশীল, পরম দয়ালু। ৫ (৩৯)

কেবল তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে যারা মানুষের উপর অত্যাচার করে এবং পৃথিবীতে অহেতুক বিদ্রোহাচরণ করে বেড়ায়। ৪২ (৪২)

…তারা পৃথিবীতে ধ্বংসাত্মক কাজ করে বেড়ায়, বস্তুতঃ আল্লাহ্‌ ধ্বংসাত্মক কাজে লিপ্তদের ভালবাসেন না। ৫ (৬৪)

…নিশ্চয়ই আল্লাহ্‌ সীমালংঘনকারীদের পছন্দ করেন না। ৪২ (৪০)

**অনাথ বা পিতৃহীনের প্রতি আচরণ**

...পিতৃহীনদের প্রতি রূঢ় হয়ো না এবং সাহায্যপ্রার্থীকে ভর্ৎসনা করো না। ৯৩ ( ৯-১০ )

...তাদের ( পিতৃহীনদের ) উপকারের চেষ্টা করাই উত্তম। আর যদি তোমরা তাদের সাথে মিলেমিশে থাক, তবে তো তারা তোমাদের ভাই। ২ ( ২২০ )

এবং পিতৃহীনকে তাদের ধনসম্পদ সমর্পণ করবে এবং উৎকৃষ্টের সাথে নিকৃষ্ট বদল করবে না, এবং তোমাদের সম্পদের সাথে তাদের সম্পদকে মিশ্রিত করে গ্রাস করো না ; এ মহাপাপ। ৪ ( ২ )

পিতৃহীনদের প্রতি লক্ষ্য রাখবে, যে পর্যন্ত না তারা বিবাহযোগ্য হয় ; এবং তাদের মধ্যে ভালমন্দ বিচারের জ্ঞান দেখলে তাদের সম্পদ তাদের ফিরিয়ে দেবে। তারা বড় হয়ে যাবে বলে অন্যায়ভাবে তাড়াতাড়ি তা গ্রাস করে ফেলো না। ৪ (৬)

পিতৃহীন বয়ঃপ্রাপ্ত না হওয়া পর্যন্ত সদুদ্দেশ্য ছাড়া তার সম্পত্তির নিকটবর্তী হয়ো না। ১৭ ( ৩৪ )

নিশ্চয় যারা পিতৃহীনদের সম্পদ অন্যায়ভাবে গ্রাস করে তারা তাদের উদরে অগ্নি ভক্ষণ করে, তারা জ্বলন্ত আগুনে জ্বলবে। ৪ ( ১০ )

**অনুতাপ বা ক্ষমা প্রার্থনা**

...যারা তওবা ( অনুশোচনা ) করে, নিজেদের সংশোধন করে, আল্লাহ্‌কে দৃঢ়ভাবে অবলম্বন করে এবং আল্লাহ্‌র উদ্দেশ্যে তাদের ধর্মকে নির্মল করে, তারা বিশ্বাসীদের সঙ্গে থাকবে এবং বিশ্বাসীদের আল্লাহ্‌ মহাপুরস্কার দেবেন। ৪ (১৪৬ )

যারা দৃষ্টির অগোচর তাহাদের প্রতিপালককে ভয় করে তাদের জন্য রয়েছে ক্ষমা ও মহা পুরস্কার। ৬৭ ( ১২ )

**অপব্যয়, অপচয়**

পানাহার করবে কিন্তু অপচয় করবে না। তিনি অপব্যয়ীদের পছন্দ করেন না। ৭ ( ৩১ )

আত্মীয়-স্বজনকে তার প্রাপ্য দেবে এবং অভাবগ্রস্ত ও পথচারীকেও ; এবং কিছুতেই অপব্যয় করো না। যারা অপব্যয় করে তারা অবশ্যই শয়তানের ভাই এবং শয়তান তার প্রতিপালকের প্রতি অতিশয় অকৃতজ্ঞ। ১৭ ( ২৬-২৭ )

যখন ও ( বৃক্ষ বা লতা ইত্যাদি ) ফলবান হয় তখন ওর ফল আহার করবে, আর ফসল তোলার দিনে ওর দেয় ( গরীব-দুঃখীদের ) দান করবে এবং অপব্যয় করবে না, কারণ তিনি অপব্যয়কারীদের পছন্দ করেন না। ৬ ( ১৪১ )

**অপবাদ, পরনিন্দা**

আমি অপবাদ রচনাকারীদের প্রতিফল দিয়ে থাকি। ৭ ( ১৫২ )

দুর্ভোগ প্রত্যেকের যে পশ্চাতে ও সম্মুখে লোকের নিন্দা করে। ১০৪ ( ১ )

মন্দকথার প্রচারণা আল্লাহ্‌ ভালবাসেন না...৪ ( ১৪৮ )

কেউ কোন দোষ বা পাপ করে কোন নির্দোষ ব্যক্তির প্রতি আরোপ করলে সে মিথ্যা অপবাদ ও স্পষ্ট পাপের বোঝা বহন করে। ৪ ( ১১২ )

...তোমরা একে অপরের প্রতি দোষারোপ করো না এবং তোমরা একে অপরকে মন্দ নামে ডেকো না।... ৪৯ ( ১১ )

...তোমরা একে অপরের গোপনীয় বিষয় সন্ধান করো না... ৪৯ ( ১২ )

...( তোমরা ) একে অপরের পশ্চাতে নিন্দা করো না।...৪৯ ( ১২ )

এবং অনুসরণ করো না তার যে কথায় কথায় শপথ করে, যে লাঞ্ছিত, পশ্চাতে নিন্দাকারী, যে একের কথা অপরের নিকট লাগায়, যে কল্যাণ কার্যে বাধাদান করে, যে সীমালঙ্ঘনকারী—পাপিষ্ঠ। ৬৮ ( ১০-১২ )

যারা সাধ্বী, নিরীহ ও বিশ্বাসী নারীর প্রতি অপবাদ আরোপ করে তারা ইহলোক ও পরলোকে অভিশপ্ত এবং তাদের জন্য আছে মহাশাস্তি। ২৪ ( ২৩ )

যারা সাধ্বী রমণীর প্রতি অপবাদ আরোপ করে এবং স্বপক্ষে চারজন সাক্ষী উপস্থিত করে না, তাঁদের আশিবার কশাঘাত করবে এবং কখনো তাদের সাক্ষ্য গ্রহণ করবে না ; এরাই তো সত্যত্যাগী। ২৪ ( ৪ )

### অহংকার

আল্লাহ্ উদ্ধত ও অহংকারীদের ভালবাসেন না। ৫৭ ( ২৩ )

...তোমরা যা হারিয়েছ তাতে যেন তোমরা বিমর্ষ না হও এবং যা তিনি তোমাদের দিয়েছেন তার জন্য হর্ষোৎফুল্ল না হও। আল্লাহ্ উদ্ধত ও অহংকারীদের ভালবাসেন না। ৫৭ ( ২৩

পৃথিবীতে দম্ভভরে বিচরণ করো না - তুমি তো কখনই পদভরে পৃথিবীকে বিদীর্ণ করতে পারবে না এবং উচ্চতায় তুমি কখনই পর্বতপ্রমাণ হতে পারবে না। ১৭ ( ৩৭ )

অহংকারবশে তুমি মানুষকে অবজ্ঞা করো না এবং পৃথিবীতে উদ্ধতভাবে বিচরণ করো না ; কারণ আল্লাহ্ কোন উদ্ধত অহংকারীকে ভালবাসেন না। ৩১ ( ১৮ )

সুতরাং তোমরা জাহান্নামের ( নরকের ) দরজায় সেখানে চিরস্থায়ী হবার জন্য প্রবেশ কর। দেখ, অহংকারীদের আবাসস্থল কত নিকৃষ্ট। ১৬ ( ২৯ )

### অশ্লীলতা

তিনি ( আল্লাহ্ ) অশ্লীলতা, অসৎকার্য ও সীমালঙ্ঘন নিষেধ করেন। ১৬ ( ৯০ )

অবৈধ যৌন-সংযোগের নিকটবর্তী হয়ো না, এ অশ্লীল ও নিকৃষ্ট আচরণ। ১৭ ( ৩২ )

ব্যভিচারিণী ও ব্যভিচারী—ওদের প্রত্যেককে একশো কশাঘাত করবে ; আল্লাহ্‌র বিধান কার্যকরীকরণে ওদের প্রতি দয়া যেন তোমাদের অভিভূত না করে...৪২ ( ২ )

বিশ্বাসীদের বল, তারা যেন তাদের দৃষ্টিকে সংযত করে এবং তাদের যৌন অঙ্গকে সাবধানে সংযত রাখে ; এটিই তাদের জন্য উত্তম। ২৪ ( ৩০ )

বিশ্বাসী নারীদের বল তারা যেন তাদের দৃষ্টিকে সংযত করে ও তাদের লজ্জাস্থান রক্ষা করে। ২৪ ( ৩১ )

চক্ষুর অপব্যবহার ও অন্তরে যা গোপন আছে সে সম্বন্ধে তিনি অবহিত। ৪০ ( ১৯ )

যারা গুরুতর পাপ ও অশ্লীল কার্য হতে বেঁচে থাকে এবং ক্রোধাবিষ্ট হয়ে ক্ষমা করে দেয়...তার পুরস্কার আল্লাহ্‌র নিকট আছে। ৪২ ( ৩৭-৪০ )

আমিই মানুষ সৃষ্টি করেছি এবং তার অন্তরের কু-চিন্তা সম্বন্ধে আমি অবহিত আছি। ৫০ ( ১৬ )

তুমি কৌতুক করছ ?' সে বলল, 'বরং তোমাদের প্রতিপালক তো আকাশমণ্ডলী ও পৃথিবীর প্রতিপালক, যিনি ওদের সৃষ্টি করেছেন এবং এ বিষয়ে আমি সাক্ষ্য দিচ্ছি।' 'শপথ আল্লাহ্‌র, তোমরা চলে গেলে আমি তোমাদের মূর্তিগুলি সম্বন্ধে অবশ্যই ব্যবস্থা অবলম্বন করব।' অতঃপর সে ওদের প্রধানটি ( মূর্তিটি ) ছাড়া অন্যান্য মূর্তিগুলিকে চূর্ণ-বিচূর্ণ করে দিল, যাতে ওরা এর ( প্রধান মূর্তিটির ) শরণাগত হয়। ওরা বলল, 'আমাদের দেবতাগুলির প্রতি এরূপ করল কে ? নিশ্চয়ই সে সীমালংঘনকারী।' কেউ কেউ বলল, 'এক যুবককে ওদের সমালোচনা করতে শুনেছি ; তাকে বলা হয় ইব্রাহীম।' ওরা বলল, 'তাকে লোক সম্মুখে উপস্থিত কর, যাতে ওরা সাক্ষ্য দিতে পারে।' ওরা বলল, 'হে ইব্রাহীম, তুমিই কি আমাদের দেবতাগুলির প্রতি এরূপ করেছ ?' সে বলল, 'এদের ( মূর্তিগুলির ) এই প্রধানই (সব চেয়ে বড় মূর্তিটি) এ ( মূর্তি ভাঙার কাজ ) করেছে। এদের জিজ্ঞাসা করে দেখ না যদি এরা কথা বলতে পারে।' তখন ওরা মনে মনে চিন্তা করে দেখল এবং একে অপরকে বলতে লাগল, 'তোমরাই সীমালংঘনকারী ?' অতঃপর ওদের মস্তক অবনত হয়ে গেল এবং ওরা বলল, 'তুমি তো ভালই জান যে এরা ( মূর্তিগুলি ) কথা বলে না।' ইব্রাহীম বলল, 'তবে কি তোমরা আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুর উপাসনা কর যা তোমাদের কোন উপকার করতে পারে না, ক্ষতিও করতে পারে না ?' 'ধিক্ তোমাদের এবং আল্লাহ্‌র পরিবর্তে তোমরা যাদের উপাসনা কর তাদের ! তবুও কি তোমরা বুঝবে না ?' ২১ ( ৫১-৬৭ )।

তোমরা তো আল্লাহ্ ব্যতীত কেবল প্রতিমার পূজা করছ এবং মিথ্যা উদ্ভাবন করছ ! তোমরা আল্লাহ্ ব্যতীত যাদের পূজা কর তারা তোমাদের জীবনোপকরণ দানে অক্ষম। সুতরাং তোমরা জীবনোপকরণ কামনা কর আল্লাহ্‌র নিকট এবং তাঁরই উপাসনা কর এবং তাঁর প্রতি কৃতজ্ঞতা প্রকাশ কর। তোমরা তাঁরই নিকট ( মৃত্যুর পর ) প্রত্যাবর্তিত হবে।" ২৯ ( ১৭ )।

"নিশ্চয়ই আল্লাহ্ ব্যতীত তোমরা যাদের আহ্বান কর, তারা তো তোমাদেরই ন্যায় দাস, তোমরা তাদের আহ্বান কর, যদি তোমরা সত্যবাদী হও তবে তারা তোমাদের ডাকে সাড়া দিক্। তাদের কি চলার পা আছে ? তাদের কি ধরার হাত আছে ? কিংবা তাদের কি শোনার কান আছে ?" ৭ ( ১৯৪-৯৫ )

"আল্লাহ্ ব্যতীত অন্য কাউকে ডাকবে না, যা তোমার উপকারও করে না, অপকারও করে না"···১০ ( ১০৬ )

"ওরা ( অংশীবাদীগণ ) আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুকে ডাকে যা ওদের কোন অপকার করতে পারে না, উপকারও করতে পারে না ; এটিই চরম বিভ্রান্তি ! ওরা এমন কিছুকে ডাকে যার ক্ষতিই ওর উপকার অপেক্ষা নিকটতর। কত নিকৃষ্ট এ অভিভাবক এবং কত নিকৃষ্ট এ সহচর !" ২২ ( ১১-১৩ )

"যারা আল্লাহ্‌র পরিবর্তে অন্যকে অভিভাবক রূপে গ্রহণ করে তাদের দৃষ্টান্ত মাকড়সা। যে নিজের জন্য ঘর তৈরী করে এবং ঘরের মধ্যে মাকড়সার ঘরই তো দুর্বলতম, যদি ওরা জানত।" ২৯ ( ৪১ )

"আল্লাহ্ সঠিকভাবে বিচার করেন, আল্লাহ্‌র পরিবর্তে ওরা যাদের ডাকে তারা বিচার করতে অক্ষম।" ৪০ ( ২০ )

"তোমরা ( অংশীবাদীগণ ) আল্লাহ্‌র পরিবর্তে যাদের ডাক তারা তো কখনো একটি মাছিও সৃষ্টি করতে পারে না, এ উদ্দেশ্যে তারা সকলে একত্রিত হলেও। এবং মাছি যদি তাদের নিকট থেকে কিছু নিয়ে চলে যায় এ-ও তারা ওর নিকট হতে

উম্ধার করতে পারবে না। অক্ষম যাচ্ঞাকারী ও যার নিকট যাচ্ঞা করা হয় তা! ওরা আল্লাহ্‌কে যথোচিত সম্মান করে না। আল্লাহ্‌ নিশ্চয়ই ক্ষমতাবান, পরাক্রমশালী।" ২২ (৭৩-৭৪)

অংশীবাদীগণ আল্লাহ্‌র অংশী করলেও একমেবাদ্বিতীয়ম্‌ আল্লাহ্‌কেও বিশ্বাস করেন। আল্‌-কোরআনে উল্লিখিত হয়েছে ঃ "(অংশীবাদীদের) জিজ্ঞাসা কর, যদি তোমরা জান তবে বল, 'এই পৃথিবী এবং এতে যারা আছে তারা কার?' ওরা বলবে, 'আল্লাহ্‌র।' বল, 'তবুও কি তোমরা শিক্ষা গ্রহণ করবে না?' জিজ্ঞাসা কর, 'কে সপ্তাকাশ এবং মহা আরশের অধিপতি?' ওরা বলবে', 'আল্লাহ্‌।' বল, 'তবুও কি তোমরা সাবধান হবে না?' জিজ্ঞাসা কর, 'যদি তোমরা জান, তবে আমাকে বল, সমস্ত কিছুর কর্তৃত্ব কার হাতে, যিনি রক্ষা করেন এবং যাঁর উপর (কোন) রক্ষক নেই?' ওরা বলবে, 'আল্লাহ্‌র।' বল, 'তবুও তোমরা কেমন করে বিভ্রান্ত হচ্ছ?" ২৩ (৮৪-৮৯)

"তোমরা সূর্যকে সিজদা করো না, চন্দ্রকেও নয়; সিজদা কর আল্লাহ্‌কে যিনি এগুলি সৃষ্টি করেছেন, যদি তোমরা তাঁরই দাসত্ব কর।" ৪১ (৩৭)

কোরআন শরীফে বার বার বলা হয়েছে ঃ আল্লাহ্‌ এক, তাঁর কোন অংশী নেই, কোন সমকক্ষ নেই। যদি কোন সমকক্ষ থাকত তা হলে অবশ্য উভয়ের মধ্যে দ্বন্দ্ব দেখা দিত এবং সৃষ্টিজগতে তার প্রভাব পড়ত। পূর্বে উদ্ধৃত ২৩ (৯১) সংখ্যক আয়তে আমরা পড়েছি ঃ "তাঁর (আল্লাহ্‌র) সাথে অন্য কোন উপাস্য নেই; যদি থাকত তবে প্রত্যেক উপাস্য নিজ নিজ সৃষ্টি নিয়ে পৃথক হয়ে পড়ত এবং একে অপরের উপর প্রাধান্য বিস্তার করতে চাইত।"

ঠিক একই কথার প্রতিধ্বনি শুনি অন্যত্র ঃ "ওদের (অংশীবাদীদের) কথামত যদি তাঁর (আল্লাহ্‌র) সঙ্গে আরও উপাস্য থাকত তবে তারা আরশ-অধিপতির প্রতিদ্বন্দ্বিতা করার উপায় অন্বেষণ করত।" ১৭ (৪২)

"এক ব্যক্তির প্রভু অনেক যারা পরস্পর বিরুদ্ধভাবাপন্ন এবং আর এক ব্যক্তির প্রভু কেবল একজন; এদের দুজনের অবস্থা কি সমান?" ৩৯(২৯)

সুতরাং সমুদায় প্রশংসা আল্লাহ্‌র প্রাপ্য। তিনি এক এবং মহান দয়ালু। তিনি সকলের উপর সর্বশক্তিমান। তার উপরে কেউ নেই। তিনি আমাদের একমাত্র উপাস্য।

# গ্রন্থপঞ্জী

( বিশ্বের, প্রাচ্য ও প্রতীচ্যের, বিভিন্ন ভাষায় অনূদিত ও প্রকাশিত কোরআন ও তদ্‌বিষয়ক গ্রন্থাবলীর একটি বিস্তারিত তালিকা দেওয়া হল। এই তালিকা প্রণয়নে প্রথমে ভাষানুযায়ী ও পরে কালানুক্রমিক পদ্ধতি অনুসরণ করা হয়েছে। এই তালিকাটি জাতীয় গ্রন্থাগারের সৌজন্যে প্রাপ্ত। )

**আরবী**


আবুল কাশিম জারউল্লাহ্ মাহমুদ ইবনে ওমর আল-যামাক্কারী, আল্ কুরান মা তফ্‌সির-ই-হিল কাশ্‌শাফ আন্ হাকাইক ইত্'তান্‌জিল। ১৮৫৬। কোরআনের আলঙ্কারিক সৌন্দর্য এবং মুতাজিলা মতবাদ সম্পর্কে কোরআনের বক্তব্যের ব্যাখ্যা সমন্বিত।

মুহম্মদ উস্‌মান আল্ মারগাবি, আল্ কুরান উল্‌মজিদ। ১৮৯৫, দু' খণ্ডে সম্পাদিত।

জালালুদ্দিন আবদুর রহ্‌মন ইবনে আবুবকর, আল্ কুরান-উশ্-শরীফ। ১৮৯৬। ছয় খণ্ডে প্রকাশিত।

গুস্তাভাস ফ্লুগেল, নুজুম আল্-ফুরকান ফি আত্রাফিল কুরআন। লিপসিস্, ১৮৯৬

আবুল কাশিম জারুল্লা, মাহমুদ ইবনে ওমর আজ-যামাক্কারী আল্ কুরান-উল-আজিম। ১৯০০ ( ২য় সং )। ৩ খণ্ড।

শেখ তান্তাবি জওহারী, আল্-জওয়াহির ফি তফসীর আল-কোরআনুল হাকীম। ইজিপ্ট, ১৯১৩

রেভারেণ্ড আলফাসে মেগানা, তিনটি সুপ্রাচীন কোরআনের পত্রাবলী, সম্ভবতঃ ইসলাম-পূর্ব যুগের। ১৯১৪

আহ্‌মদ রব্বানি, আল্ হিদায়া ইলা সিরাত-আল্-মুস্তাকিম। ঢাকা, ১৯১৬

কাজিম বক্‌স, কালিদ-ই-খাজাইন-ই-কুরআনি। ১৯৩৭

ইসমাইল ইব্‌ন-ই-কাসির-আল-আরাশি, তফসীর-উল-কুরান-ইল-আজিম। ১৯৩৭। চার খণ্ডে সমাপ্ত।

মুহম্মদ রশিদ রাদা, তফসীর আল-কুরান-আল-হাকিম তফসীরাল মানার। কায়রো, দারুল মানার, ১৯৫৩ ( ৪র্থ সং )।

…তারাইকাল কুরআন মাহ্‌জুজিয়াম, কুল হামাল্লুর, মাদ্রাসা দারুল হিকমাত, ১৯৫৪।

মহম্মদ ফাউদ অব্‌দ-আল-রাকি, তফসীর আয়াত আল-কুরান আল-হাকিম। কায়রো, দারুল আখইয়া লুল কতুব, ১৯৫৫। এডওয়ার্ড মন্‌টলেট-এর ( Edward Montlet ) সম্পাদিত গ্রন্থের আরবী অনুবাদ।

আহ্‌মদ মুস্তাফা আল্ মারাগি, তফ্‌সির আল্-মারাগি। কায়রো, ১৯৬২-৬৬ ( ৩য় সং )।

সৈয়দ মহমুদ শকরি আল-আলুসি রুহুল মাআনি, ফি তফসির ইল কুরান ইল আজিম। কায়রো—
আবদুল্লা বিন-আহমদ বিন মাহমুদ আল-নাসাফিল, তফসির আল-নাসাফি। দু' খণ্ড। বেরুত ( লেবানন )—

ফারসী

আবদুল আজিজ দেহ্লভি এবং হুসেন ওয়াজ কাশিফ, কুরান-ই-মজিদ ( তফ্সীর-ই হোসায়নি ও আজিজি )। কোরআনের একই সঙ্গে ফার্সী ও উর্দু অনুবাদ। ১৮৮৭—
বসিরু-উল-মুলুক, কুরান-ই-করিম। তেহেরান, ১৮৯৭ ( ২য় সং )।
আলি আসগর হিকমত, কাশফুল আসরার। তেহেরান, ১৯১৩-২১
আবদুল্লাহ্ সুফিয়ান বিন শাইদ আন সুরি, তফসীর কুরআন আল্ করিম। রামপুর, ১৯৬৫
শাহ্ ওয়ালিউল্লাহ্ মুহাদ্দিস দেহ্লভি অনূদিত তর্জুমাতুল কুরআন মোসুম। বোম্বাই—

উর্দু

আবদুল কাদির, কুরান-ই-মজিদ কাবায়দুল তর্জমা। --১৮৮৬। গোলাম মুহম্মদ গওস, কাবায়দুর রহমান কি আদাবি কুরআন,
মুহম্মদ সিদ্দিকি হাসান খাঁ, তর্জুমান-উল-কুরান বে লতিফ ইল বায়ান। লাহোর ১৮৮৬-৯৬। চৌদ্দ খণ্ডে সমাপ্ত।
মুহম্মদ ইহ্তিসামুদ্দিন, তফ্সীর আকসিরি আজম। মোরাদাবাদ, ১৮৮৬-১৯০৫।
মুহম্মদ আলি, বায়ান উল কুরআন। লাহোর, ১৮৮৬-১৯২৪। আরবী মূল, সটীক উর্দু অনুবাদ। তিন খণ্ডে প্রকাশিত।
আবু মুহম্মদ ইব্রাহীম, তফসীর-ই-খলিল। আরা, ১৮৮৮
আবদুল করিম, মওয়াহিব-উল-মুরুম ফি তফসীর ইল আহকাম। কলিকাতা, ১৮৮৯
মুহম্মদ আক্রাম খাঁ, কুরান-ই-মজিদ মুতরজম। ১৮৯৪। সটীক হিন্দুস্থানী ও বাংলা অনুবাদ।
নাজির আহ্মদ, কুরান-ই-মজিদ মুতরজম। ১৮৯৯
সৈয়দ আহমদ খাঁ, তফসীর-উল-কুরআন। আলিগড় ও আগ্রা, ১৯০৩-০৪। সাত খণ্ডে প্রকাশিত।
সৈয়দ মুহম্মদ হাসান, গায়াত-উল-বুরহান ফি তাবিল-উল-কুরান। আমরোহা, ১৯০৪
আবদুল কাদির, কুরান মজিদ মুতরজম মা মুদিহুল কুরান, ১৯০৬
থানসুল্লা অমৃতসরী, তফসীর-ই-থানি। অমৃতসর, ১৯০৭-৩১
নাদির আহমেদ, কুরান-ই-মজিদ মুতরজ মা পরহঙ্গ-ই-জদিদ। ১৯০৯
আহমদ হাসান, আহ্সান-উৎ তফ্সীর। দিল্লী, ১৯০৯-১২
মুহম্মদ ইনসাল্লাহ্, তফ্সীর-উল-কুরআন। লাহোর, ১৯১০-১৩
এম্ আবুল ফজল, উর্দু তরজুমা-ই-মজিদ। এলাহাবাদ, ১৯১৩

আসরফ আলি, মুজিজ নুমা হামাইল শরীফ। —১৯২৮
আবদুল হক, হাক্কানি, তফসীর-ই-হাক্কানি। দিল্লী, ১৯২৮ ( ষষ্ঠ সং )। তিন খণ্ডে প্রকাশিত।
হুসেন ওয়াজ কাসিফি, তফসীর-ই-হুসাইনি বা তফসীর-ই-কাদরি। লখ্নৌ, ১৯২৮। দু' খণ্ডে সমাপ্ত।
শাহ্ আবদুল কাদির দেহ্লভি, তফসীর মুদি-উল-কুরআন। কানপুর, ১৯২৮
আবুল কালাম আজাদ, তর্জুমান-উল-কুরআন। দিল্লী, ১৯৩১-৬১। তিন খণ্ডে সম্পন্ন। ৩য় সংস্করণ, সাহিত্য আকাদমি, ১৯৬৪
আতাউর রহ্মান সাদিক, তফসীর-ই-জুবদাত-উল-বায়ান আদ্কার-ই-মহ্বুবিল কানন। দিল্লী, ১৯৩৪
মুহম্মদ সালিম, আল্ বায়ানত। অমরাবতী, ১৯৩৪
আহ্মদ উদ্দিন, বায়ান-উল-লিন্নাস। অমৃতসর, ১৯৩৫। সাত খণ্ডে সম্পন্ন।
ইজ্হার-উল-হাসান, খুলাসাত-ই-কুরআন। কলিকাতা, ১৯৩৯। পারা আমের অনুবাদ।
খুজাবা হাসান নিজামে, কুরান মজিদ কা তারতি বি উদু' তর্জুমা।—১৯৪০
সৈয়দ আবুল আলা মৌদুদি, তর্জুমান উল কুরান। পাঠানকোট, ১৯৪৬। তিন খণ্ডে প্রকাশিত।
আবুল মাউদুদি, তফিম উল কুরআন। লাহোর, ১৯৫১-৫৪। দু' খণ্ডে প্রকাশিত। রামপুর, ১৯৫৮
আবদুল মজিদ দারিয়াবদি, কুরআন মজিদ। লাহোর, ১৯৫২-৫৪
মুহম্মদ সানা উল্লাহ্, সৈয়দ আবদুল্লা জালালি, ও তফসীর-ই-মাজহারি। দিল্লী, ১৯৬১-৬৫। নয় খণ্ডে প্রকাশিত।
মুহম্মদ সুলেমান, আল-জামিয়াল-ও-আল-কামাল। লাহোর, ১৯৬২
আবদুল বারি নাদবি, নিজাম-ই-সালা-ও-ইস্লা। করাচি, ১৯৬২
বিনোবা ভাবে, রুহ্-উল-কুরান। সর্বোদয়, বারাণসী, ১৯৬৩
আবু সালিম মুহম্মদ আবদুল হাই, আসান তফসীর। রামপুর, ১৯৬৪
মুহ্মান মুখতার ও সুফী গুলাম মুস্তাফা, হিকমৎ-ই-কুরান। লাহোর— ফতেমুহ্সুনাদ খাঁ, নুর-ই-হিদায়াত। জলন্ধর—
আশরাফ আলি থানভি, আল-কুরান-উল-হাকিম। করাচি ও লাহোর—
মহম্মদ-উল-হাসান এবং সবির আহমেদ উসমানি, কুরান-উল-হাকিম। করাচি—, দু' খণ্ডে প্রকাশিত।
শা সাফিউদ্দিন দেহ্লভি, কুরআন-ই-করিম। লখ্নৌ—
আবদুল কাদির ও রফিউদ্দিন, কুরান মজিদ কা উদু' তরজুমা। লাহোর—
শা রাফউদ্দিন, কুরআন মজিদ। লখ্নৌ—
আবদুল্লা ইয়াসিন হাসানি, রুহি কুরআন ইয়া আস্ল-ই-ইস্লাম। —
ইমামুদ্দিন ইবন্-ই-খাতির, তফ্সীর ইবন্-ই-খাতির। করাচি—
সৈয়দ আহ্মদ খাঁ, তফ্সীর-উল-কুরআন। লাহোর—
গুলাম দস্তগির, তালিম-ই-কুরআন। হায়দ্রাবাদ—

বাংলা

গিরিশচন্দ্র সেন, কোরআন শরীফ। কলিকাতা, ১৮৮১-৮৫। তফ্সীর-ই হোসাইনি ও তফ্সীর-ই কাদেরির ভাষ্য সমন্বিত বঙ্গানুবাদ। তিন খন্ড। মৌলানা আক্রাম খাঁর ভূমিকা সমন্বিত চতুর্থ সংস্করণ (নববিধান), ১৯৩৬। পঞ্চম সংস্করণ, বাংলাদেশ, ঢাকা, ১৯৭৭

নইমুদ্দিন, কোরআন শরীফ। কলিকাতা, ১৮৯১-৯৩

কিরণ গোপাল সিংহ, কোরআন। কলিকাতা, ১৯০৮। ৭৮-১১৪ সংখ্যক সুরার পদ্যে বঙ্গানুবাদ।

গোল্ডসাক (W. Goldsack) ও পেট্রিগ্রু (W. W. Pettigrew), কোরআন শরীফ। ১৯০৮-২০। আরবী মূল তৎসহ বঙ্গানুবাদ ও ব্যাখ্যা।

আবুল হায়াল আবদুল করিম, কোরআন শরীফ। কলিকাতা, ১৯১৪

মৌলবী তস্লিমুদ্দিন আহমদ, কোরআন। রংপুর, ১৯১৫

করিম বক্স, কোরআন শরীফ। প্রথম পারার মূল ও বঙ্গানুবাদ। কলিকাতা, ১৯১৬। ত্রিশ সংখ্যক পারার মূল ও বঙ্গানুবাদ, ১৯১৮

মুহম্মদ রুহুল আমিন, কোরআন শরীফ। আম পারার বঙ্গানুবাদ। কলিকাতা, ১৯২৬। কোরআন, বঙ্গানুবাদ, ১৯২৪। আরবী মূল ও বাংলা টীকা সহ প্রকাশিত, ১৯২৬।

তসলিমুদ্দিন আহমদ, কোরআন। কলিকাতা, ১৯২২-২৫। তিন খণ্ডে সমাপ্ত।

ইয়ার আহ্মদ, আমপারা বাংলা তফসীর। কলিকাতা, ১৯২৩ (২য় সং)। বাংলা অনুবাদ ও মন্তব্য সমন্বিত।

আবুল ফজল আবদুল করিম, কোরআন শরীফ মুতারজাম। কলিকাতা, ১৯২৪। আরবী মূল, বঙ্গানুবাদ ও টীকা। ২য় সংস্করণ, ১৯২৮

মুহম্মদ রুহুল আমিন, কোরআন শরীফ পারা আম। কলিকাতা, ১৯২৭। মূল আরবী ও বঙ্গানুবাদ।

আবদুল রসিদ সিদ্দিকি, মহা কোরআন কাব্য, ১৯২৭। আরবী মূল সহ আম পারা অংশের বাংলা-পদ্যানুবাদ।

মুহম্মদ আক্রাম খাঁ, কোরআন শরীফ। কলিকাতা, ১৯২৯। আরবী মূল ও বঙ্গানুবাদ। দু' খণ্ডে সমাপ্ত।

আবদুল আজিজ হিন্দি, কোরআন শরীফ। ১৯৩১। আম পারার নির্বাচিত অংশের বঙ্গানুবাদ ও মন্তব্য সমন্বিত।

হাজী আলি, কোরআন কণিকা। ১৯৩১। কোরআনের কতিপয় অধ্যায়ের পদ্যানুবাদ।

মুহম্মদ আবদুল হাকিম ও মুহম্মদ আলি হাসান, কোরআন শরীফ। ১৯৩১। ভূমিকা, অনুবাদ ও ব্যাখ্যা সমন্বিত।

আবুল ফজল আবুল করিম, কোরআন শরীফ পারা আম। ১৯৩১। আরবী মূল, অনুবাদ ও মন্তব্য সমন্বিত। আল্ কোরআন, ১৯৩৮ (২য় সং)। মূল, অনুবাদ ও পাদটীকা সমন্বিত।

এ. বৌথক, কোরআন শরীফ পারা আম। ১৯৩৩। ত্রিংশ পারার বঙ্গানুবাদ।

ইয়ার আহ্মদ, কোরআন শরীফ পারা আম। ১৯৩৪। আরবী মূল, বঙ্গানুবাদ ও টীকা সম্বলিত।

মুহম্মদ গোলাম আকবর, তফসীর-ই-আম পারা। ১৯৩১। কোরআনের ত্রিংশ

অধ্যায়ের বঙ্গানুবাদ ও টীকা সম্বলিত।
মুহম্মদ আজহার উদ্দিন, কোরআন আলো। ১৯৩৬ (২য় সং)।
বসন্ত কুমার মুখোপাধ্যায়, পবিত্র কোরআন প্রবেশ। ১৯৩৭। কোরআনের নির্বাচিত অংশের বঙ্গানুবাদ।
মৌলবী নাকিবুদ্দিন খাঁ, কোরান-ই-মজিদ মুতরজম। ১৯৩৮। ত্রিংশ পারার বঙ্গানুবাদ ও টীকা। গ্রন্থকার কর্তৃক আরবী মূল ও টীকা সহ কোরআনের বঙ্গানুবাদ ১৯৪১ খৃষ্টাব্দে প্রকাশিত হয়।
মুহম্মদ তাইমুর, কোরআন পারা-ই-আম। ১৯৩৯। আম পারার অনুবাদ ও টীকা।
আসানুল্লাহ্, কোরআন। ১৯৪১। বাংলা ভাষায় কোরআনের উপদেশাবলী।
মুহম্মদ শহীদুল্লাহ্, মহাবাণী সুরা-ই-ফতেহা। ১৯৪২। বঙ্গানুবাদ ও টীকা।
হাফিজ মুহম্মদ আজহার হাসান, কোরআন পরিচয়। কলিকাতা, ১৯৫৩
গোলাম মুস্তাফা, আল্ কোরআন। ঢাকা, ১৯৫৭
বিনোবা ভাবে, কোরআন সার। সর্বোদয়. কলিকাতা, ১৯৬৫। চারুচন্দ্র ভাণ্ডারী কর্তৃক অনূদিত ও সম্পাদিত।
কাজি আবদুল ওদুদ, পবিত্র কোরআন। কলিকাতা, ১৯৬৬। প্রথম খণ্ড, ১-১৪ পারা সম্বলিত।
আলি হায়দার চৌধুরী, কোরআন শরীফ। ঢাকা, ১৯৬৭
মুহম্মদ [illegible], আল্-কোরআন তর্জমা ও তফসীর। কলিকাতা, ১৯৭০-৭৫। মূল আরবী ও বিস্তারিত ব্যাখ্যা সহ পাঁচ খণ্ডে অনূদিত।
শেখ আবদুল ওয়াহেদ, কোরআন শরীফ। কলিকাতা, ১৯৭১
মোবারক করিম জওহর, কোরআন শরীফ। হরফ প্রকাশনী, কলিকাতা, ১৯৭৪। আধুনিক বাংলায় প্রাঞ্জল বঙ্গানুবাদ।
ড. ওসমান গণি, কোরআন শরীফ কলিকাতা, ১৯৭৬

## হিন্দী

আবদুল কাদের, কোরান-ই-মজিদ। ১৯১৬। গ্রন্থকার কৃত মুদি-উল্-কোরআন নামক গ্রন্থের হিন্দী সংস্করণ।
খাজা হাসান নিজামি, কোরআন মজিদ। দিল্লী, ১৯২৮
আহ্মদ সাহা, আল্ কোরআন। রাজপুর, ১৯৩৫
আহ্মদ বসির, কোরআন শরীফ। লাখ্নৌ ১৯৬১ (৪র্থ সং)।
বিনোবা ভাবে, কোরান সার। সর্বোদয়, বারাণসী, ১৯৬৬। অচ্যুতভাই দেশপাণ্ডে কর্তৃক মূল মারাঠী থেকে হিন্দীতে অনূদিত।
ফতা মুহম্মদ, কোরআন মজিদ। রামপুর, ১৯৭১ (৩য় সং)। মুহম্মদ ফারুক খাঁ কর্তৃক হিন্দীতে অনূদিত।

## অসমীয়া

তায়েব উল্লাহ্, উম্মুল কোরআন। গৌহাটি, ১৯৫৭
হাকিম এ. আহ্মেদ, বেদ আউর কুরআন। গৌহাটি, ১৯৬২
মুহম্মদ সাদের আলি, পবিত্র কোরআন। গৌহাটি, ১৯৭০ (২য় সং)।
আতা-উর-রহ্মান, কোরআন শরীফ। আরবী মূল সহ অসমীয়া ভাষায় অনুবাদ। চার খণ্ডে সমাপ্ত।

**ওড়িয়া**

শেখ মনসুর, কোরআন আলোক। কটক, ১৯৫১

**গুজরাতী**

সুফী মির মুহম্মদ ইয়াকুব, The Holy Quran ( পবিত্র কোরআন )। বোম্বাই, ১৯৩০। দু'খণ্ডে প্রকাশিত।

**গুরুমুখী**

নুর মুহাম্মদ, The Holy Quran ( পবিত্র কোরআন ), লাহোর—।

**তামিল**

ই. এম্. আবদুল রহমান, আনোয়ার-উল কুরআন কাদসামিল্লাহ্। কুট্টানাল্লুর, ১৯৫০। আনোয়ার-উল কুরআন তবারক, ১৯৫৮। আনোয়ার-উল কুরান হাতিম গাতাফামা, ১৯৬১। আনোয়ার-উল কুরআন এন্নম তির্মুরায় পিরকাচম, মাদ্রাজ, ১৯৬১

বি. এম্. এ. বাচাগান, তিরুক কুরান তামিজুরাই। মাদ্রাজ, ১৯৫৫

মুহম্মদ আবদুল কাদির, তবসের-উল-হামিদ ফি তফসীর-ইল-কুরান-ইল মজিদ। মাদ্রাজ, ১৯৫৮। আরবী মূল সহ ছ' খণ্ডে প্রকাশিত।

—মামারাই কুরানিন সানি পোটানাইকাল, ১৯৬৯

সৈয়দ ইব্রাহীম, মনোহর কুরআন। তিরুচি, ১৯৬৯

আবদুল কাদির সাহেব, কুরআন-ইল-মজিদ। মাদ্রাজ। আরবী মূল, চার খণ্ডে প্রকাশিত।

**তেলেগু**

চিলুকুনি নারায়ণারারু, কুরআনু শরীফ। অনন্তপুর, ১৯৩৮

**মালয়লাম**

সি. ডবলিউ. আহ্মদ, পরিশুদ্ধ কোরআন। কজিকোড, ১৯৬১। ছ' খণ্ডে প্রকাশিত।

মৌলভি জি. এন্. আহ্মদ, পরিশুদ্ধ কোরআন। কোট্টায়ম, ১৯৭৫

**পাঞ্জাবী**

গুরুদিৎ সিং, কুরআন শরীফ। ওয়াজিরাবাদ, ১৯১১

মুহম্মদ ইয়ুসুফ, কুরআন মজিদ। কাদিয়ান ( পাঞ্জাব ), ১৯৩২

সেবা সিং, কুরআন দি কুন্জি। অমৃতসর।

**লাতিন**

1. Josephe Patriarche, Al Corano. Leidus, Entypographia Erpeniama Linguirum. Oruntalium, 1617.
2. Gustaves Flugel, Concordantic Corani, 1842.
3. —Al-Kuran Elmushafusseri, 1932.

## ইংরাজী

Randal Taylor, The Al Coran of Mahomet Prophet. মোহম্মদের জীবনী সহ আরবী থেকে ফরাসী ও ইংরাজী ভাষান্তরিত। London, 1688.

George Sale, The Koran. London, 1795. প্রাথমিক ভূমিকা সম্বলিত।

J. M. Rodwell, The Koran. London, 1861. গ্রন্থের সুরাসমূহ কালানুক্রমিক বিন্যস্ত। টীকা ও নির্ঘণ্ট সম্বলিত। New York, 1921 ও 1924. G. Margoliouth-এর ভূমিকা সম্বলিত সংস্করণ, London, 1909. দ্বিতীয় সংস্করণ, 1926.

E. W. Lane, Selections from the Kuran. London, 1879

E. H. Palmer, The Quran. Oxford, 1880. 'Sacred Books of the East' গ্রন্থাবলীর ষষ্ঠ ও নবম খণ্ড। R. A. Nicholson-এর ভূমিকা সহ 'World's Classics' সিরিজের ৩২৮ সংখ্যক গ্রন্থ হিসাবে পুনর্মুদ্রণ। London, 1954.

E. M. Wherry, A Comprehensive Commentary on the Quran. London 1882-86. George Sale-এর অনুবাদ ও তৎসহ লেখক-কৃত টীকা ও নির্দেশপঞ্জী।

D. S. Margohoults, The Commentary of El-Baidawi on Sura III. London, 1894. আরবী ভাষা শিক্ষার্থীদের সুবিধার্থে অনূদিত।

Mirza Abul Fazl, Lessons from the Koran. Calcutta, 1908. Selections from the Koran. Allahabad, 1910

Abul Fazl, The Quran. Allahabad, 1911. মূল আরবী ও তৎসহ ইংরাজী অনুবাদ।

Mirza Abul Fadl, The Quran. Allahabad, 1911-12. আরবী মূল ও ইংরাজী অনুবাদ সহ দু'খণ্ডে সম্পাদিত।

R. A. Dellanport, The Koran : Al-Coran of Mohammad. London ও New York, 1914. George Sale-এর অনুবাদ ও মহম্মদের জীবনীসহ গ্রন্থকার কর্তৃক সম্পাদিত।

Rev. Alphanse Mengana & Agres Smith Lewis, Leaves from three Ancient Qurans possibly pre-uthmanic with a list of their variants, 1914.

Anjuman Tareqqi Islam, The Holy Quran. 1915. অনুবাদ ও টীকা।

Hazrat Mirza Bashirudddin Muhammed Ahmed, Quran-i-Majid. Punjab, 1915. অনুবাদ ও টীকা।

Muhammed Ali, The Holy Quran. Lahore 1917. মূল, অনুবাদ ও টীকা। ২য় সংস্করণ, 1920.

Edward Dension Ross, The Quran. London ও New York, 1920. George Sale-এর অনুবাদ ও টীকা সহ সম্পাদিত।

Rev. H. U. Weitbrecht Stanton, Selections from the Quran. London, 1922.

E. H. Palmer, The Quran. Oxford University Press, 1928.

Mohammad Marmaduke Pickthal, The Meaning of the Glorious

Koran. London, 1930. New York, 1953. মূল, অনুবাদ ও টীকা।

Mirza Hairat, The Koran. Delhi, 1930. তিন খণ্ডে প্রকাশিত।

Hafiz ghulam Sarwar, The Quran. Singapore, 1931.

A. F. Badshah Hussain, The Holy Quran. Lucknow, 1931. সিয়া মতালম্বীদের উপযোগী করে সম্পাদিত।

Maulvi Mohammed Ali, The Holy Quran. Lahore, 1935.

Abdullah Yusuf Ali, The Holy Quran. 1936-38. মূল, অনুবাদ ও টীকা।

Abdul Majid, The Holy Quran. Lahore, 1943. মূল আরবী থেকে অনূদিত। সঙ্গে ব্যাকরণগত, ঐতিহাসিক, ভৌগোলিক ও ভাষা সংক্রান্ত আলোচনা। তাছাড়া বিভিন্ন ধর্মের সঙ্গে কোরআনের তুলনামূলক বিচার এই গ্রন্থের বৈশিষ্ট্য।

Abdulla Yusuf Ali, The Holy Quran. New York, 1946. মূল, অনুবাদ ও টীকা সহ তিন খণ্ডে সম্পাদিত।

Hazrat Mirza Bashruddin, The Holy Quran. Sadr Anjuman Ahmadiya, 1947. অনুবাদ ও টীকা।

Duncan Grunlus, The Gospel of Islam. Theosophical Publishing House, Madras, 1948

Arthur J. Arbery, The Koran Interpreted. London ও New York, 1955. দু' খণ্ডে প্রকাশিত।

Henry Mercur, The Koran. London, 1956. ফরাসী ভাষা থেকে Lucien Tramlett কর্তৃক অনূদিত ও Abdel Karim Wazzani দ্বারা চিত্রিত।

W. J. Dawood, The Quran. Penguin book, Middlesex, 1956.

Hashim Amir Ali, The Student and the Quran Asia Publishing House, Bombay, .1961.

Vinoba Bhabe, The Essence of Quran. Sarvodaya, Varanasi. 1962.

Syed Abdul Latif, Al Quran. Hyderabad, 1969.

Md. Manzoor Nomani, The Quran and You. Lucknow, 1971. মুহম্মদ আসিফ কিদোয়াইয়ের তর্জমা।

Md. Zafrulla khan, The Koran : The Eternal Revelation Vouchsafed to Muhammad. London, 1971. মূল ও অনুবাদ।

Hashim Amir Ali, The Message of the Quran. London, 1974. মূল ও অনুবাদ।

### ফরাসী

Sieur du Ryer, The Al-Coran of Mahomet. 1688. Prophet Mahommed-এর জীবনী সহ আরবী থেকে ফরাসী অনুবাদ।

M. Savary, Mahomet : Le Koran. Paris, 1733. মূল, অনুবাদ ও টীকা সম্বলিত।

Andro du Pver, L'Al-Coran de Mahomet. Amsterdam, 1746.

M. Kasimirski, Le Koran. Paris, 1844. Bibliotheque edition, 1909. মূল, অনুবাদ ও টীকা। Le Koran Analyse d'apres la traduction. Paris, 1878. 'Bibliotheque Orientale' সিরিজের চতুর্থ খণ্ড। Lahomet. Le Koran, Paris, 1908.

M. Mouis Massignon, Le Letaphor Dans le Coran. Paris, 1943.

### ইতালীয়

Aquilio Fracassi, Il Corano. Milan, 1917

### ডাচ

M. Kasimerski, M. Ullmann & G. Weil, De Koran Voerahgegaan door hatleven Van Mohammad. Rotterdam, 1905.

### স্পেনীয়

Benigo de Murgniondo, El AlCoran. Madrid, 1875.

# বিষয় নির্ঘণ্ট

## [ সূরা ও আয়াত অনুসারে ]

[ বিশালায়তন কোরআন শরীফের কোথায় কোন বিষয়ের উল্লেখ আছে তা সাধারণ পাঠকের পক্ষে খুঁজে পাওয়া সহজ নয়। এ জন্যে বহু পরিশ্রম করে আমরা এই বিষয়-নির্ঘণ্ট প্রস্তুত করেছি। এই বর্ণানুক্রমিক বিষয়-নির্ঘণ্ট থেকে যে কোন বিষয় সম্পর্কে মহান আল্লাহ্‌র নির্দেশাবলী জানতে পারবেন। যেমন অনাথদের বিষয় যদি কেউ জানতে চান তা হলে বিষয়-নির্ঘণ্টে অনাথ শব্দটি দেখুন। প্রথমে সূরার ক্রমিক সংখ্যা এবং বন্ধনীর মধ্যে উক্ত সূরার আয়াত বা বাক্যের সংখ্যা দেওয়া হয়েছে। ]

# সুরা ফাতেহা*

## প্রথম অধ্যায়

### ৭ আয়ত

( দাতা† দয়ালু ঈশ্বরের নামে প্রবৃত্ত হইতেছি। ১। )

বিশ্বপালক পরমেশ্বরেরেই সম্যক প্রশংসা। ২ + তিনি দাতা ও দয়ালু। ৩। + বিচারদিবসের অধিপতি। ৪। আমরা তোমাকেইমাত্র অর্চনা করিতেছি, এবং তোমার নিকটে মাত্র সাহায্য প্রার্থনা করিতেছি। ৫। তুমি আমাদিগকে সরল পথ প্রদর্শন কর। ৬। + যাহাদিগের প্রতি আক্রোশ হইয়াছে, এবং যাহারা পথভ্রান্ত তাহাদের পথ নয়, যাহাদের প্রতি তুমি কৃপা করিয়াছ তাঁহাদিগের পথ প্রদর্শন কর। ৭।

* বিশেষ বিশেষ সময়ে ও বিশেষ বিশেষ ঘটনাসূত্রে কোরানের এক এক সুরা (অধ্যায়) অবতীর্ণ হইয়াছে। ফাতেহা সুরা সম্বন্ধে এরূপ উল্লিখিত আছে যে, একদা মহাপুরুষ মোহম্মদ মক্কার প্রান্তরের পথ দিয়া যাইতেছিলেন, এমন সময়ে "হে মোহম্মদ", এই শব্দ শুনিতে পাইলেন। তিনি ঊর্ধ্বে দৃষ্টি করিয়া দেখিলেন যে, গগনমার্গে স্বর্ণময় সিংহাসনের উপর একজন জ্যোতিষ্মান পুরুষ দণ্ডায়মান হইয়া তাঁহাকে আহ্বান করিতেছেন। মহাপুরুষ মোহম্মদ ইহা দেখিয়া ভয়ে পলায়ন করিতেছিলেন, কিন্তু পুনঃ পুনঃ তিনি "হে মোহম্মদ", এই শব্দ শ্রবণ করিলেন। খদিজাদেবীর পিতৃব্যপুত্র অরকা পুরাতন ধর্মগ্রন্থ ও ইতিহাস শাস্ত্রে সুপণ্ডিত ছিলেন এবং বর্তমান সময়ে আরব দেশে যে, একজন স্বর্গীয় তত্ত্ববাহক সমুদিত হইবেন জানিতেন। তিনি এই ব্যাপার অবগত হইয়া হজরত মোহম্মদকে বলিলেন, "যখন তুমি এই শব্দ শ্রবণ করিবে পলায়ন করিও না, কি বলা হয় মনোযোগপূর্বক শুনিও"। হজরত তদনুসারে কর্ণপাত করিয়া শুনিতে লাগিলেন। তখন সেই জ্যোতির্ময় পুরুষের মুখে এই কথা শ্রবণ করিলেন, "হে মোহম্মদ, আমি জেব্রিল, তুমি এই দলের নবী" ( স্বর্গীয় সংবাদদাতা )। তৎপর বলিলেন, "আমি সাক্ষ্য দান করিতেছি যে, ঈশ্বর ব্যতীত উপাস্য নাই, মোহম্মদ তাঁহার প্রেরিত ও তাঁহার দাস।" অপিচ বলিলেন, "বল বিশ্বপালক পরমেশ্বরেরেই সম্যক্ প্রশংসা" ইত্যাদি ফাতেহা সুরার শেষ বচন পর্যন্ত উচ্চারিত হইল। ( তফসির ফায়দা )।

† "রহমান" শব্দের অর্থ 'দাতা' লিখিত হইল। কিন্তু "রহমান" শব্দের প্রকৃত অর্থ প্রলয়ান্তে চরমকালে পুনর্বার মানবীয় অস্তিত্বের প্রদাতা। মোসলমানদিগের পারলৌকিক মত ও বিশ্বাস এই যে, মৃত্যুর পর আত্মা দেহের সঙ্গে কবরের ভিতরে বাস করে। ঈশ্বরের আজ্ঞানুসারে এক সময় জগতের প্রলয় হইবে। তখন ভূগর্ভস্থ ভগ্ন ও বিচূর্ণ দেহসকল পুনর্গঠিত ও সজীব হইয়া ঈশ্বরের বিচারাসনের সমীপে আগমন করিবে। ঈশ্বর বিচারান্তে সাধু বিশ্বাসী লোকদিগকে নিত্য স্বর্গে ও কাফের অর্থাৎ অবিশ্বাসী সত্যধর্মদ্রোহীদিগকে

# সুরা বকরা*

## দ্বিতীয় অধ্যায়

### ২৮৬ আয়ত, ৪০ রকু

( দাতা দয়ালু ঈশ্বরের নামে প্রবৃত্ত হইতেছি। ১। )

ইহাতে নিঃসন্দেহ, এই পুস্তকই† ধর্মভীরু লোকদিগের জন্য পথ-প্রদর্শক। ২। ‡ যাহারা অদৃশ্য বিষয়ে বিশ্বাস স্থাপন করে ও উপাসনাকে প্রতিষ্ঠিত রাখে, এবং আমি যে উপজীবিকা দিয়াছি তাহা ব্যয় করে। ৩। ‡ এবং তোমার প্রতি ও তোমার পূর্বে যাহা অবতারণ করিয়াছি, তাহা যাহারা বিশ্বাস করে ও যাহারা পরলোকে বিশ্বাস রাখে তাহারা স্বীয় প্রতিপালক কর্তৃক সুপথে আছে এবং তাহারা পরিত্রাণ লাভের যোগ্য। ৪ + ৫। যাহারা ঈশ্বরদ্রোহী হইয়াছে, তুমি তাহাদিগকে হয় ভয় প্রদর্শন কর বা না কর তাহাদের পক্ষে তুল্য, তাহারা বিশ্বাস করিবে না। ৬। ঈশ্বর তাহাদিগের অন্তঃকরণ ও কর্ণকে রুদ্ধ করিয়া রাখিয়াছেন ও তাহাদের চক্ষুর উপর আবরণ আছে, এবং তাহাদের জন্য গুরুতর শাস্তি রহিয়াছে। ৭। ( রকু ১, আয়ত ৭ )

এবং মানবমণ্ডলীর মধ্যে এরূপ লোক আছে যে, তাহারা বলিয়া থাকে, "আমরা ঈশ্বরে ও পরকালে বিশ্বাস রাখি, বাস্তবিক তাহারা বিশ্বাসী নহে। ৮। তাহারা ঈশ্বরকে ও বিশ্বাসী লোকদিগকে বঞ্চনা করে, বস্তুতঃ তাহারা নিজের জীবনকে ব্যতীত

অনন্ত নরকে প্রেরণ করিবেন। এই পুনর্জীবনদানের জন্য ঈশ্বরের এক নাম "রহমান"। এই নাম বিশেষভাবে কেবল তাঁহাতেই প্রযোজ্য হয়। এই প্রকার পুনর্জীবন ও উত্থান ব্যাপারকে "কেয়ামত" বলে। মোসলমানদিগের পূর্ববর্তী ইহুদী ও খ্রীষ্টবাদী প্রভৃতি সম্প্রদায়েরও পারলৌকিক মত এইরূপ।

* এই সুরা মদিনায় অবতীর্ণ হয়। মদিনায় মালেক নামক ইহুদী এই কথা বলিয়া বিশ্বাসী লোকদিগের মনে সন্দেহ উৎপাদন করিতেছিল যে, পরমেশ্বর প্রাচীন গ্রন্থসকলে যাহার উল্লেখ করিয়াছেন এই গ্রন্থ সেই গ্রন্থ নহে। এই সংশয় অপনোদন করিবার জন্য বিশ্বাসীদিগের প্রশংসা ও অবিশ্বাসী ঈশ্বরদ্রোহী লোকদিগের গ্লানিসূচক এই সুরা অবতীর্ণ হয়। ( ত, ফা, )

ইহার ব্যবচ্ছেদক বর্ণ আলেফ, লাম, মিম। এই বর্ণত্রয়ের নানা তফসির গ্রন্থে নানারূপ সাঙ্কেতিক অর্থ লিখিত আছে। তফসির হোসেনীতে "আমি সুবিজ্ঞ ঈশ্বর" এরূপ লিখিত।

† ঈশ্বর যাহা অবতারণ করিবেন বলিয়া প্রাচীন গ্রন্থসকলে স্বীকার করিয়াছেন, অথবা যাহা ঈশ্বরের ইচ্ছার মধ্যে সংরক্ষিত ছিল, "এই পুস্তকই" বলিতে সেই পুস্তককে লক্ষ্য করা হইয়াছে। ( তফসির হোসেনী )

‡ ঈশ্বরের উক্তি হজরত মোহম্মদের প্রতি।

বঞ্চনা করে না, এবং তাহারা বুঝিতে পারে না। ৯। তাহাদের অন্তরে রোগ আছে, পরন্তু ঈশ্বর তাহাদের রোগ প্রবল করিয়া তুলিয়াছেন, এবং তাহাদের জন্য ক্লেশজনক শাস্তি আছে, যেহেতু তাহারা অসত্য বলিতেছে। ১০। এবং যখন তাহাদিগকে বলা হইল, "ভূমণ্ডলে অহিতাচরণ করিও না," তাহারা বলিল, "আমরা হিতকারী ইহা বৈ নহি।" ১১। জানিও নিশ্চয় তাহারা অহিতকারী, কিন্তু তাহারা বুঝিতেছে না। ১২। এবং যখন তাহাদিগকে বলা হইল, "লোকে যেমন বিশ্বাস করিয়াছে তদ্রূপ তোমরাও বিশ্বাস কর।" তাহারা বলিল. "নির্বোধেরা যেরূপ বিশ্বাস করিতেছে আমরা কি তদ্রূপ বিশ্বাস করিব?" জানিও নিশ্চয় তাহারাই নির্বোধ, কিন্তু বুঝিতেছে না। ১৩। এবং যখন বিশ্বাসী লোকদিগের সঙ্গে সাক্ষাৎ হয়, তখন তাহারা বলে, "আমরা বিশ্বাসী," ও যখন নিভৃতে স্বীয় শয়তানদিগের সঙ্গে ( আপন দলপতিগণের সঙ্গে ) বাস করে তখন বলে, "নিশ্চয় আমরা তোমাদের সঙ্গী, আমরা উপহাস করি, ইহা বই নহে।"। ১৪। ঈশ্বর তাহাদিগকে উপহাস করেন*, এবং তাহাদের বিরুদ্ধাচরণে তাহাদিগকে অবকাশ দেন, তাহারা ঘুরিয়া বেড়ায়। ১৫। ইহারাই তাহারা যাহারা সুপথের বিনিময়ে বিপথকে ক্রয় করিয়াছে, অনন্তর ইহাদের বাণিজ্যে লাভ হয় নাই ও ইহারা সুপথগামী নহে। ১৬। ইহাদের দৃষ্টান্ত যথা, —কেহ অগ্নি প্রজ্বলিত করিল, পরে যখন তাহা তাহার চতুষ্পার্শ্ব আলোকিত করিল, ঈশ্বর তাহা হইতে অগ্নির জ্যোতিঃ প্রত্যাহার করিলেন, এবং তাহাকে অন্ধকারে রাখিলেন ও কিছু দেখিতে পাইল না। ১৭। তাহারা বধির, মূক, অন্ধ; অপিচ তাহারা পরিবর্তিত হয় না। ১৮। অথবা আকাশের সেই মেঘের ন্যায় যাহাতে অন্ধকার, বজ্রধ্বনি, বিদ্যুৎ আছে, তাহারা গর্জনবশতঃ মৃত্যুভয়ে স্ব স্ব কর্ণে অঙ্গুলি প্রদান করিতেছে; ঈশ্বর ধর্মদ্রোহীদিগের আক্রমণকারী। ১৯। সত্বরই বিদ্যুৎ তাহাদের দৃষ্টি হরণ করিবে; যখন ( বিদ্যুৎ ) তাহাদিগকে জ্যোতিঃ প্রদান করে তাহারা তাহাতে চলিতে থাকে, যখন তাহারা অন্ধকারাচ্ছন্ন হয় তখন দণ্ডায়মান থাকে, ঈশ্বর ইচ্ছা করিলে নিশ্চয় তাহাদের চক্ষু, কর্ণ হরণ করিবেন, নিশ্চয় ঈশ্বর সর্বোপরি ক্ষমতাশীল। ২০। [ ব, ২, আ, ১৩ ]

হে লোকসকল, যিনি তোমাদিগকে ও তোমাদের পূর্ববর্তী লোকদিগকে সৃজন করিয়াছেন, তোমরা আপনাদের সেই প্রতিপালককে অর্চনা কর, তাহাতে তোমরা রক্ষা পাইবে। ২১। †যিনি তোমাদের জন্য ভূতলকে শয্যা, আকাশকে চন্দ্রাতপ করিয়াছেন, এবং আকাশ হইতে বারিবর্ষণ করেন, পরে তাহা হইতে ফলপুঞ্জ তোমাদের উপজীবিকার জন্য উৎপাদন করেন, সেই ঈশ্বরকে অর্চনা কর, ঈশ্বরের সদৃশ নিরূপিত করিও না, অপিচ তোমরা জ্ঞাত আছ। ২২। আমি যাহা আপন দাসের প্রতি অবতারণ করিয়াছি, তাহাতে যদি তোমাদের সন্দেহ থাকে তবে তৎসদৃশ এক সূরা

---

* "ঈশ্বর তাহাদিগকে উপহাস করেন" এই কথার তাৎপর্য ঈশ্বর তাহাদিগকে উপহাসের প্রতিফল দান করেন। ( ত, হো, । )

† ধর্মে পরিণামে সম্পূর্ণ সম্পদ পূর্বে কিছু ক্লেশ, যেমন বারিবর্ষণের পরিণামে শস্যোৎপত্তি, কিন্তু তাহার প্রথমে বজ্রধ্বনি ও বিদ্যুৎ। কপট লোকেরা প্রথমে ক্লেশ দেখিয়াই ভয় পায়, এবং তাহাদের সঙ্কট উপস্থিত হয়। যেমন বিদ্যুৎ কখনও প্রজ্বলিত ও কখনও অদৃশ্য হয়, তদ্রূপ কপট লোকদিগের মনে কখনও ধর্ম স্বীকার কখনও অস্বীকার হইয়া থাকে। ( ত, কা, )

উপস্থিত কর ; যদি তোমরা সত্যব্রত হও তবে ঈশ্বর ব্যতীত স্বীয় সাক্ষিগণকে আহ্বান কর। ২৩। পরন্তু যদি করিলে না, তবে নিশ্চয় করিতে পারিবে না ; অতএব যে অগ্নির ইন্ধন মনুষ্য, সেই নরকাগ্নি ও প্রস্তরপুঞ্জ সম্বন্ধে সাবধান হও ; ( তাহা ) ঈশ্বরদ্রোহী লোকদিগের জন্য সঞ্চিত আছে। ২৪। যাহারা বিশ্বাস স্থাপন ও সৎকার্য করিয়াছে তাহাদিগকে ( হে মোহম্মদ, ) তুমি এই সুসংবাদ দান কর যে, তাহাদের জন্য স্বর্গের উদ্যানসকল আছে, যাহার নিম্ন দিয়া পয়ঃপ্রণালীসকল প্রবাহিত হইতেছে ; যখন তাহা হইতে ফলপুঞ্জ উপজীবিকারূপে তাহাদিগকে দেওয়া যাইবে তখন তাহারা বলিবে, আমাদিগকে পূর্বে যাহা প্রদত্ত হইয়াছে ইহা সেই ফল ; আকারে পরস্পর সাদৃশ্য গৃহীত হইবে*, এবং সেখানে তাহাদের জন্য পুণ্যবতী ভার্যাসকল থাকিবে ও তাহারা তথায় নিত্যকাল বাস করিবে। ২৫। নিশ্চয় ঈশ্বর মশকের ন্যায় ক্ষুদ্র জীবের বা তদপেক্ষা শ্রেষ্ঠ জীবের উদাহরণ দিতে লজ্জিত হন না, কিন্তু যাহারা বিশ্বাসী তাহারা জানে যে, তাহাদের প্রতিপালকের এই ( রূপ দৃষ্টান্ত ) সত্য ; কিন্তু ঈশ্বরদ্রোহী লোকেরা পরে বলে, "এই উদাহরণে ঈশ্বর কি অভিপ্রায় করেন ?" ইহা দ্বারা তিনি অনেককে পথভ্রান্ত ও অনেককে পথ প্রদর্শন করিতেছেন ; এতদ্দ্বারা দুষ্ক্রিয়াশীল লোক ব্যতীত অন্যে পথচ্যুত হয় না†। ২৬। যাহারা ঈশ্বরের অঙ্গীকার তাহা বন্ধনের পর ভঙ্গ করে, এবং ঈশ্বর সম্মিলন-বিষয়ে যে আজ্ঞা করিয়াছেন তাহা লঙ্ঘন করে, এবং পৃথিবীতে অহিতাচরণ করে, ইহারাই তাহারা যে ক্ষতিগ্রস্ত। ২৭। কেমন করিয়া তোমরা ঈশ্বরদ্রোহী হও ; অবস্থা এই —তোমরা নির্জীব ছিলে পরে তিনি তোমাদিগকে জীবিত করিয়াছেন, অতঃপর তিনি তোমাদিগকে সংহার করিবেন, ইহার পর তিনি জীবন দান করিবেন ; অবশেষে তাঁহার দিকেই তোমাদের প্রতিগমন। ২৮। তিনি সেই, যিনি পৃথিবীতে যাহা কিছু আছে তৎসমুদয় তোমাদিগের জন্য সৃজন করিয়াছেন, তৎপর নভোমণ্ডলের প্রতি মনোযোগী হইয়া সপ্ত স্বর্গ প্রতিষ্ঠিত করিয়াছেন ; তিনি সর্ববিষয়ে জ্ঞানী। ২৯। ( র, ৩, আ, ৯ )

এবং ( স্মরণ কর, ) যখন তোমার প্রতিপালক দেবগণকে বলিলেন যে, "নিশ্চয় আমি পৃথিবীতে দলপতি সৃজন করিব।" তাহারা বলিল, "তুমি কি এমন লোককে তথায় সৃজন করিবে যাহারা সেই স্থানে অত্যাচার ও শোণিতপাত করিতে থাকিবে ? আমরা তোমার গুণের প্রশংসা করিয়া থাকি ও তোমার পবিত্রতা স্বীকার করি।" তিনি বলিলেন, "যাহা তোমরা জ্ঞাত নও, নিশ্চয় আমি তাহা জ্ঞাত আছি।" ৩০। এবং তিনি আদমকে সকল পদার্থের নাম শিখাইয়াছিলেন, তৎপর তৎসমুদয় দেবগণের নিকট উপস্থিত করিলেন, পরে বলিলেন, "যদি তোমরা সত্যবাদী তবে এই সকলের নাম আমাকে জ্ঞাপন কর।" ৩১। তাহারা বলিল, "পবিত্রতার সহিত তোমাকে স্মরণ করিতেছি (হে ঈশ্বর,) যাহা তুমি আমাদিগকে শিক্ষা দিয়াছ তদ্ব্যতীত আমাদের

---

* কথিত আছে যে স্বর্গোদ্যানের ফলের আকার পৃথিবীর ফলের আকারের ন্যায়, কিন্তু আস্বাদনে বিভিন্নতা আছে। ( ত, ফা, )

† ঈশ্বর কোরানে মশক ও ঊর্ণনাভ ইত্যাদি জীবের আখ্যায়িকা দৃষ্টান্তস্থলে বলিয়াছেন। অবিশ্বাসী লোকেরা তৎপ্রতি উপেক্ষা প্রদর্শনে অর্থ গ্রহণ না করিয়া বিপথগামী হইয়াছে, এবং বিশ্বাসীরা মনোযোগবিধানে তাহার মর্ম গ্রহণ করিয়া আলোক লাভ করিয়াছেন। ( ত, ফা, )

কোন জ্ঞান নাই, নিশ্চয় তুমি জ্ঞাতা ও সুবিজ্ঞাতা।" ৩২। ঈশ্বর বলিলেন, "হে আদম, তুমি তাহাদিগকে তাহাদের নাম জ্ঞাপন কর;" অনন্তর যখন সে তোমাদিগের নিকটে তাহাদের নাম ব্যক্ত করিল তখন তিনি বলিলেন, "আমি তোমাদিগকে কি বলি নাই যে, সত্যই আমি ভূমণ্ডল ও নভোমণ্ডলের গুপ্ত বিষয় জ্ঞাত আছি ও তোমরা প্রকাশ্যে যাহা করিতেছ, এবং যাহা গুপ্ত রাখিতেছ তাহা অবগত হইতেছি?" ৩৩। এবং যখন আমি দেবগণকে বলিলাম, "তোমরা আদমকে প্রণাম কর," তখন শয়তান ব্যতীত সকলে প্রণাম করিল, সে অগ্রাহ্য করিল, অবাধ্য হইল ও ধর্মদ্রোহীদিগের অন্তর্গত হইল। ৩৪। এবং আমি বলিলাম, "হে আদম, স্বর্গে তুমি সস্ত্রীক বাস করিতে থাক ও তোমরা দুইজনে তাহার (খাদ্য) যথা ইচ্ছা সুখে ভক্ষণ কর, এবং এই বৃক্ষের নিকটে যাইও না, তবে তোমরা অপরাধীদিগের অন্তর্গত হইবে।" ৩৫। অনন্তর শয়তান তাহাদিগকে তথা হইতে বিচালিত করিল, তৎপর তাহারা যাহাতে (যে সম্পদে) ছিল তাহা হইতে নিষ্ক্রামিত হইল, এবং আমি বলিলাম, তোমরা অধোগামী হও, তোমরা পরস্পরের শত্রু, ভূমণ্ডলে তোমাদিগের জন্য বাসস্থান ও কিছু-কাল ফলভোগ হইবে। ৩৬। পরে আদম স্বীয় প্রতিপালকের নিকট কয়েক কথা শিক্ষা করিল*, অনন্তর তিনি তাহার প্রতি প্রসন্ন হইলেন; নিশ্চয় তিনি প্রত্যাবর্তন-কারী ও দয়ালু। ৩৭। আমি বলিয়াছিলাম যে, "তথা হইতে একযোগে তোমরা অধোগমন কর, পরে যদি তোমাদের নিকটে আমা হইতে উপদেশ উপস্থিত হয় তখন যে ব্যক্তি সেই উপদেশের অনুসরণ করিবে তাহার কোন ভয় থাকিবে না, সে শোকার্ত হইবে না।" ৩৮। এবং যাহারা ধর্মবিদ্রোহী হইয়াছে ও আমার নিদর্শন সকলের প্রতি অসত্যারোপ করিয়াছে, তাহারা নরকাগ্নির অধিবাসী, সেখানে তাহারা নিত্যনিবাসী হইবে। ৩৯। (র, ৪, আ, ১০)।

হে এস্রায়েল বংশীয় লোকসকল, আমি তোমাদিগকে যাহা দিয়াছি সেই দান স্মরণ কর, এবং আমার অঙ্গীকার পূর্ণ কর, আমি তোমাদের অঙ্গীকার পূর্ণ করিব; পরন্তু আমা হইতে ভীত হও†। ৪০। আমি যাহা (কোরান) প্রেরণ করিলাম

* ঈশ্বর আদমের অন্তরে প্রকাশ করিয়াছিলেন যে, এইভাবে প্রার্থনা করিও, তাহা হইলে তোমাকে ক্ষমা করা যাইবে। (ত, ফা,)

† ইয়কুবের বংশোদ্ভব লোক এস্রায়েল জাতি, এই এস্রায়েল বংশে ধর্মপ্রবর্তক মহাত্মা মুসা জন্মগ্রহণ করিয়াছিলেন। তাঁহার নিকট "তওরাত" গ্রন্থ অবতীর্ণ হয়। তিনি এস্রায়েল জাতিকে মেসরের ঈশ্বরদ্রোহী অত্যাচারী রাজা ফেরওনের অধীনতা হইতে মুক্ত করিয়া কেনান দেশে আনয়নপূর্বক স্থাপন করিয়াছিলেন। তাহারা ঈশ্বরের নিকটে সেই দেশের অধিকার প্রার্থনা করে। ঈশ্বর তাহাদের সঙ্গে এই মর্মে অঙ্গীকার করিয়াছিলেন যে, "তোমরা যদি তওরাতের বিধি অনুসারে চল এবং আমি যে যে পেগাম্বরকে (তত্ত্ববাহককে) প্রেরণ করিব, তাহাদের অনুবর্তী হও, তাহা হইলে কেনান দেশ তোমাদের অধিকারে রাখিব।" তখন তাহারা সেই অঙ্গীকারে বদ্ধ থাকে, পরে বিপথগামী হয়, অর্থাৎ দুর্নীতিপরায়ণ হইয়া উঠে, উৎকোচগ্রাহী ও শাস্ত্রীয় প্রশ্নসকলের অসত্য মীমাংসাকারী হয়। তোষামোদের অনুরোধে সত্যে অসত্য আরোপ করে, প্রভুত্বের অভিলাষী হয়, স্বর্গীয় তত্ত্ববাহকদিগকে অগ্রাহ্য করে, তওরাত গ্রন্থে তত্ত্ববাহকদিগের চরিত্র যেরূপ লিখিত ছিল তাহার পরিবর্তন করে। এক্ষণ

তাহাতে বিশ্বাস স্থাপন কর, তোমাদের সঙ্গে যাহা ( যে পুস্তক ) বিদ্যমান ( এই পুস্তক ) তাহার সত্যতার প্রতিপাদক*, ইহার প্রতি তোমরা প্রথম ঈশ্বরদ্রোহী হইও না ও আমার নিদর্শন সকলের জন্য নিকৃষ্ট মূল্য গ্রহণ করিও না†, এবং পরে আমা হইতে সাবধান হইও। ৪১। এবং তোমরা সত্যের সঙ্গে অসত্যকে মিশ্রিত ও সত্যকে গোপন করিও না, এবং তোমরা তো জ্ঞাত আছ ? ৪২। এবং উপাসনাকে প্রতিষ্ঠিত রাখ, জকাত‡ প্রদান কর ও উপাসকমণ্ডলীর সঙ্গে উপাসনা কর। ৪৩। তোমরা কি লোকদিগকে সৎবিষয়ে আদেশ কর, এবং আপনাদিগকে ভুলিয়া যাও ও তোমরা গ্রন্থ পাঠ করিয়া থাক, অনন্তর অর্থবোধ করিতেছ না কি ? ৪৪। সহিষ্ণুতা ও উপাসনাযোগে আনুকূল্য প্রার্থনা কর, নিশ্চয় ইহা কঠিন ; কিন্তু বিনীত লোকদিগের পক্ষে কঠিন নয়। ৪৫। + যাহারা জানে যে, তাহারা ঈশ্বরের সঙ্গে সম্মিলিত হইবে ও তাঁহার প্রতি তাহারা প্রত্যাবর্তনকারী ( তাহাদের পক্ষে কঠিন নহে। ) ৪৬ ( র, ৫, আ, ৭ )।

হে এস্রায়েল বংশীয় লোকসকল, আমি তোমাদিগকে যাহা দিয়াছি আমার সেই দান স্মরণ কর, এবং নিশ্চয় আমি সমুদয় লোকের উপর তোমাদিগকে শ্রেষ্ঠতা দান করিয়াছি। ৪৭। যে দিবস কোন ব্যক্তি কাহারও নিকট হইতে কিঞ্চিৎ উপকার লাভ করিবে না ও তাহার অনুরোধ স্বীকৃত এবং তাহার নিকট হইতে বিনিময় গৃহীত হইবে না ও তাহারা সাহায্য পাইবে না, তোমরা সেই ( বিচারের দিনকে ) ভয় করিও। ৪৮। এবং ( স্মরণ কর, ) আমি যখন ফেরাওয়নীয় সম্প্রদায় হইতে তোমাদিগকে মুক্ত করিয়াছিলাম, তাহারা তোমাদের প্রতি কঠোর অত্যাচার করিতেছিল, তোমাদের পুত্রসন্তানদিগকে বধ করিতেছিল, এবং কন্যাদিগকে জীবিত রাখিতেছিল, ও ইহাতে তোমাদের প্রতিপালক হইতে গুরুতর পরীক্ষা ছিল। ৪৯। এবং ( স্মরণ কর, ) যখন আমি তোমাদের জন্য সমুদ্রকে বিভক্ত করিয়াছিলাম, পরে তোমাদিগকে রক্ষা ও ফেরাওয়নীয় লোকদিগকে জলমগ্ন করিয়াছিলাম, এবং তোমরা দর্শন করিতেছিলে। ৫০। এবং ( স্মরণ কর, ) যখন আমি মুসার সঙ্গে চত্বারিংশৎ

ঈশ্বর নিজের অনুগ্রহ ও তাহাদিগের অবাধ্যতা স্মরণ করাইয়া দিতেছেন। "তোমাদিগকে" স্থলে তোমাদের পূর্বপুরুষদিগকে বুঝাইবে। ইহুদী জাতিই এস্রায়েল বংশীয় ( ত, হো, )

শামদেশ তুরস্কের পশ্চিম-দক্ষিণ প্রান্তে স্থিত। এদেশের এক নগরের নাম কেনান। এই নগরে মুসার পূর্বপুরুষ ইয়ুসেফের পিতা ইয়কুব বাস করিতেন। এই কেনানকে কেহ কেহ শামদেশ বলিয়াছেন। কিন্তু প্রসিদ্ধ পারস্য অভিধানকার গয়সোদ্দিন কেনান ইয়কুবের অধিষ্ঠিত নগর-বিশেষ বলিয়া উল্লেখ করিয়াছেন।

* ধর্মপুস্তক "তওরাতে" বর্ণিত আছে যে, যিনি তত্ত্ববাহকরূপে ধর্মগ্রন্থসহ প্রকাশিত হইবেন, যদি তিনি "তওরাতকে" সত্য বলেন তবে তিনি সত্য তত্ত্ববাহক, অন্যথা মিথ্যা। ( ত, ফা, )

† "নিদর্শন সকলের জন্য নিকৃষ্ট মূল্য গ্রহণ করিও না।" ইহার অর্থ সাংসারিক প্রীতির অনুরোধে ধর্মকে পরিত্যাগ করিও না। ( ত, হো, )

‡ বার্ষিক আয়ের চল্লিশ ভাগের এক ভাগ ধর্মোদ্দেশে দান করাকে "জকাত" বলে, প্রত্যেক মোসলমান এইরূপ দানে ধর্মতঃ বাধ্য।

রজনীর অঙ্গীকার করিয়াছিলাম, তৎপর সে চলিয়া গেলে তোমরা গোবৎসকে আশ্রয় করিলে*, এবং তোমরা দুর্বৃত্ত হইলে। ৫১। অবশেষে ইহার পরে আমি তোমাদিগকে ক্ষমা করিয়াছিলাম যেন তাহাতে তোমরা ধন্যবাদ দিবে। ৫২। এবং (স্মরণ কর,) যখন আমি মুসাকে পুস্তক ও প্রমাণ দান করিয়াছিলাম যেন তোমরা সত্য পথ প্রাপ্ত হও। ৫৩। এবং (স্মরণ কর,) যখন মুসা আপন সম্প্রদায়কে বলিল, "হে আমার মণ্ডলীস্থ লোকসকল, নিশ্চয় তোমরা গোবৎসকে (উপাস্য রূপে) গ্রহণ করিয়া নিজের প্রতি অনিষ্টাচরণ করিয়াছ, অতএব স্বীয় সৃষ্টিকর্তার দিকে প্রত্যুন্মুখ হও, অতঃপর স্ব স্ব জীবনকে বিনাশ কর, তোমাদের সৃষ্টিকর্তার নিকটে ইহাই তোমাদের জন্য কল্যাণ," অনন্তর ঈশ্বর তোমাদের প্রতি প্রত্যাবর্তন করিলেন, নিশ্চয় তিনি প্রত্যাবর্তনকারী ও দয়ালু। ৫৪। এবং (স্মরণ কর,) যখন তোমরা বলিতেছিলে, "হে মুসা, যে পর্যন্ত আমরা ঈশ্বরকে স্পষ্ট দর্শন না করিব সে পর্যন্ত কখনও তোমাকে বিশ্বাস করিব না ; পরে তোমাদের উপর বিদ্যুৎ সঞ্চারিত হইল ও তোমরা তাহা দেখিতেছিলে। ৫৫। তৎপর তোমাদের প্রাণত্যাগের পরে আমি তোমাদিগকে জীবিত করিয়াছিলাম, যেন তোমরা ধন্যবাদ কর। ৫৬। এবং তোমাদের উপর বারিবাহকে চন্দ্রাতপ করিয়াছিলাম ও তোমাদের প্রতি "মান্না ও সলওয়া" উপস্থিত করিয়াছিলাম, (বলিয়াছিলাম) যে, "বিশুদ্ধ বস্তুসকল তোমাদিগকে দান করিলাম, তাহা ভক্ষণ কর ;" এবং তাহারা আমার প্রতি কোন অনিষ্টাচরণ করে নাই ; নিজের প্রতি অনিষ্টাচরণ করিতেছিল। ৫৭। এবং (স্মরণ কর,) যখন আমি

* ইহার ইতিহাস এরাফ সূরাতে বিবৃত হইবে।

† ফেরওয়ন সমগ্র হইলে পর এস্রায়েল বংশীয় লোকেরা মুক্ত হইয়া শামদেশে যাত্রা করিলেন। তখন প্রান্তরে মহাবাত্যায় তাঁহাদের পটমণ্ডপ সকল ছিন্ন ভিন্ন হইয়া যায়। সমুদয় দিন মেঘ তাঁহাদের উপর ছায়া দান করিয়া রৌদ্র নিবারণ করে। "মান্না" ও "সলওয়া" তাঁহাদের আহারার্থ উপস্থিত হইত। "মান্না" এক প্রকার ক্ষুদ্র মিষ্ট দ্রব্যবিশেষ, রজনীতে এস্রায়েল সৈন্যের চতুর্দিকে পুঞ্জ-পরিমাণে বর্ষিত হইত। প্রাতঃকালে তাঁহারা তাহা সংগ্রহ করিয়া ভক্ষণ করিতেন। সলওয়া এক প্রকার পশু। সন্ধ্যাকালে এই পশু দলে দলে আসিয়া বেড়াইত, সৈন্যগণ তাহাদিগকে বধ করিয়া কবাব করিয়া খাইতেন। (ত, ফা,)।

সলওয়া এক প্রকার ক্ষুদ্র পক্ষী, তাহা ইমন দেশে দৃষ্ট হয়। এই পক্ষী তৃণপত্রে বসিয়া সুমিষ্ট স্বরে গান করিয়া থাকে। অরণ্যে এস্রায়েল সৈন্যের চতুষ্পার্শ্বে এই সকল পক্ষী বাতাহত হইয়া দলে দলে ভূতলে পড়িয়া যাইত, এবং এস্রায়েল বংশীয় লোকেরা সেই সকলকে ধরিয়া আনিয়া কবাব করিয়া খাইতেন। "তাহারা আমার প্রতি কোন অনিষ্টাচরণ করে নাই, নিজের প্রতি অনিষ্টাচরণ করিতেছিল", এই কথার তাৎপর্য এই যে, ঈশ্বর বলিতেছেন যে, "আমি বলিয়াছিলাম, এই বিশুদ্ধ বস্তু তোমাদিগকে দান করা যাইতেছে, ভক্ষণ কর, কল্যকার জন্য ভাবিও না।" তাঁহারা সেই আজ্ঞাপালনে বিমুখ হইলেন, এবং ভবিষ্যতের জন্য সঞ্চয় করিতে লাগিলেন। তাহাতেই ঈশ্বর "আমার প্রতি" ইত্যাদি এই উক্তি করিলেন। (ত, হো,)

বলিয়াছিলাম, "এ গ্রামে প্রবেশ কর, পরে এই স্থানের যথা ইচ্ছা হয় স্বচ্ছন্দে ভক্ষণ কর, এবং প্রণাম করিতে করিতে দ্বারে আসিয়া বল যে আমরা ক্ষমা চাহিতেছি, আমি তোমাদের অপরাধ ক্ষমা করিব, এবং অবশ্য হিতকারী লোকদিগকে অধিক দান করিব*। ৫৮। অনন্তর যাহারা দুষ্ট লোক ছিল তাহাদিগকে যে কথা বলা হইয়াছিল তাহারা তাহার বিপরীতাচরণ করিল, পরে আমি সেই সকল দুষ্ট লোকের অসদাচরণ-জন্য তাহাদের উপর স্বর্গ হইতে শাস্তি প্রেরণ করিলাম। ৫৯। (র ৬, ৩ আ, ১৩)।

এবং যখন মুসা স্বীয় সম্প্রদায়ের জন্য জল প্রার্থনা করিয়াছিল, তখন আমি বলিয়াছিলাম, "তুমি স্বীয় যষ্টি দ্বারা প্রস্তরে আঘাত কর"; অনন্তর তাহা হইতে দ্বাদশ প্রস্রবণ নির্গত হইল, নিশ্চয় প্রত্যেক ব্যক্তি আপনার আপনার ঘাট জানিতে পারিল. (আমি বলিলাম) ঈশ্বরপ্রদত্ত জীবিকা হইতে ভক্ষণ ও পান কর, আর তোমরা পৃথিবীতে অত্যাচারীরূপে অত্যাচার করিয়া ফিরিও না†। ৬০। এবং যখন তোমরা বলিলে, "হে মুসা, আমরা একবিধ খাদ্যে ধৈর্য ধারণ করিতে পারিব না, অতএব আমাদের জন্য তোমার ঈশ্বরকে আহবান কর, ক্ষেত্রে শাক, কাঁকড়ি, গোধুম, মসুর, পলাণ্ডু জন্মে, তিনি যেন আমাদিগের নিমিত্ত এই সকল দ্রব্য বাহির করেন"। সে বলিল, "তোমরা কি নিকৃষ্ট বস্তুর সঙ্গে উৎকৃষ্ট বস্তুর বিনিময় করিতে চাহ? কোন নগরে অবতীর্ণ হও, পরে তোমরা যাহা চাহিতেছ তাহা নিশ্চয় তোমাদের জন্য হইবে"; পরে তাহাদের উপর দুর্দশা ও দরিদ্রতা নিপতিত এবং তাহারা ঈশ্বরের আক্রোশের সঙ্গে পুনর্মিলিত হইল; যেহেতু তাহারা ঐশ্বরিক নিদর্শন সকলের প্রতি বিশ্বাস স্থাপন করিতেছিল না ও তত্ত্ববাহকদিগকে অযথা বধ করিতেছিল, অপরাধ করিয়াছিল বলিয়া এরূপ ঘটিল, এবং তাহারা সীমা লঙ্ঘন করিতেছিল। ৬১। (র, ৭, আ, ২)।

নিশ্চয় যাহারা মোসলমান ও যাহারা মুসায়ী ও ঈসায়ী এবং ধর্মহীন তাহাদের মধ্যে যে ব্যক্তি ঈশ্বরে ও পরকালে বিশ্বাস স্থাপন করে, এবং সৎকার্য করে, পরে তাহাদের জন্য তাহাদিগের প্রতিপালকের নিকট তাহাদিগের পুরস্কার আছে, এবং তাহাদিগের প্রতি ভয় নাই, তাহারা দুঃখ পাইবে না‡। ৬২। এবং (স্মরণ কর,)

* এস্রায়েল বংশীয় লোকদিগকে স্বীয় পাপের জন্য অরণ্যে প্রবেশ করিতে হইয়াছিল, এই বৃত্তান্ত মায়দা সুরাতে বিশেষরূপে বিবৃত হইবে। একদা তাঁহারা অরণ্যে আহার প্রাপ্ত হন না. ঈশ্বর তাঁহাদিগকে এক গ্রামের নিকট উপস্থিত করিয়া এই আদেশ করেন, "গ্রামের দ্বারে প্রণাম করিতে করিতে যাও, এবং পাপ ক্ষমা হউক বলিতে থাক।" (ত, ফা,)

† সেই অরণ্যে জল ছিল না। এক প্রস্তর হইতে বারটি প্রস্রবণ নির্গত হয়। এস্রায়েল সম্প্রদায়ের অন্তর্গত বারটি দল ছিল, এক-এক দল এক-এক প্রস্রবণের জল পান করিলেন। ইহার তাৎপর্য এই যে যে দলের লোক হউক না কেন বিশ্বাসী হইলেই স্বর্গের শান্তিবারি লাভ করিবে, দলের বিশেষত্বের প্রাধান্য নাই। (ত, ফা,)

‡ ঈশ্বরের অনুগ্রহ কোন বিশেষ দলের প্রতি নহে, বিশ্বাসী ও সৎকর্মশীল হইলেই তাঁহার প্রসন্নতা লাভ হয় ও তাঁহার নিকট পুরস্কার পাওয়া যায়। এস্থলে এই

যখন তোমাদিগ হইতে আমি অঙ্গীকার গ্রহণ করি ও তোমাদের মস্তকোপরি তূর পর্বত উত্থাপন করি তখন (বলিয়াছিলাম,) "আমি যাহা দান করিয়াছি তাহা দৃঢ়রূপে গ্রহণ কর, এবং ইহাতে (তওরাতে) যাহা আছে তাহা স্মরণ কর, ভরসা যে তোমরা আশ্রয় পাইবে"* । ৬৩ । অবশেষে ইহার পরে তোমরা ফিরিয়া আসিলে, অনন্তর যদি তোমাদের প্রতি ঈশ্বরের প্রসন্নতা ও কৃপা না থাকিত তবে নিশ্চয় তোমরা ক্ষতিগ্রস্ত হইতে। ৬৪। এবং সত্য সত্যই তোমরা জ্ঞাত আছ যে, তোমাদের মধ্যে যাহারা শনিবাসরে বিধি লঙ্ঘন করিয়াছিল তাহাদিগকে আমি বলিয়াছিলাম যে, "তোমরা জঘন্য মর্কট হইয়া যাও"† । ৬৫ । অনন্তর যাহারা তাহার (সেই নগরের) সম্মুখে ও তাহার পশ্চাতে ছিল তাহাদিগের নিমিত্ত আমি এই ব্যাপারকে শাসন এবং সংসারবিরাগীদের জন্য উপদেশ স্বরূপ করিলাম। ৬৬। এবং (স্মরণ কর,) যখন মূসা স্বজাতিকে বলিয়াছিল, "নিশ্চয় ঈশ্বর একটি গোহত্যা করিতে তোমাদিগকে আজ্ঞা করিয়াছেন।" তাহারা বলিয়াছিল, "তুমি কি আমাদিগকে উপহাস করিতেছ?" মূসা বলিয়াছিল, "ঈশ্বরের শরণাপন্ন হই যে, আমি অজ্ঞান লোকদিগের অন্তর্গত হইব।" ৬৭। তাহারা বলিল, "তুমি আমাদের জন্য স্বীয় প্রতিপালকের নিকটে প্রার্থনা কর যেন তিনি আমাদের নিমিত্ত ব্যক্ত করেন, তাহা (উক্ত গো) কিদৃশী;" সে বলিল, "সত্যই ঈশ্বর বলিতেছেন, নিশ্চয় সেই গো প্রাচীনা নয় ও নবীনা নয়, এ তন্মধ্যে মধ্যমবয়স্কা, অতএব যে বিষয়ে আদিষ্ট হইয়াছ তাহা সম্পাদন কর"। ৬৮। তাহারা বলিল, "তুমি আমাদের জন্য স্বীয় প্রতিপালকের নিকট প্রার্থনা কর যেন তিনি আমাদের নিমিত্ত ব্যক্ত করেন যে, তাহার বর্ণ কিরূপ?" সে বলিল, "সত্যই ঈশ্বর বলিতেছেন, নিশ্চয় সেই গো পীতবর্ণ, তাহার বর্ণ অতীব পীত, উহা দর্শকগণকে সন্তোষ প্রদান করে"। ৬৯। তাহারা বলিল, "তুমি আমাদের জন্য স্বীয় ঈশ্বরের নিকটে প্রার্থনা কর যেন তিনি আমাদিগের নিমিত্ত ব্যক্ত করেন যে, তাহা কিরূপ? আমাদের প্রতি সেই গো সন্দেহ-স্থল, এবং ঈশ্বর ইচ্ছা করিলে নিশ্চয় আমরা সৎ পথ প্রাপ্ত হইব"। ৭০। সে বলিল, "সত্যই তিনি বলিতেছেন, নিশ্চয় সে গো ভূমিকর্ষণে ও ক্ষেত্রে জলসিঞ্চনে ব্যবহৃত হয় নাই, সে নির্দোষ, তাহাতে তিলাঙ্ক নাই"। তাহারা বলিল, "এক্ষণ

উক্তি এ কারণে হইল যে, এস্রায়েল বংশীয় লোকেরা "আমরা পেগম্বরের সন্তান ও নানা প্রকারে ঈশ্বরের নিকট শ্রেষ্ঠ", এই ভাবিয়া অহঙ্কারী হইয়াছিল। (ত, কা,)

* ঈশ্বর মূসার অধীনতা স্বীকার ও তওরাতের বিধিসকল পালন বিষয়ে এস্রায়েল জাতি হইতে অঙ্গীকার গ্রহণ করিয়াছিলেন। বিধি অবতীর্ণ হইলে অতিশয় কঠিন বলিয়া তাঁহারা তাহা পালন করিতে অসম্মত হন ও অবাধ্য হইয়া উঠেন। তাহাতে ঈশ্বরের আদেশে তূর পর্বত (বাইবেল গ্রন্থে সায়না পর্বত লিখিত) তাঁহাদের উপর দণ্ডায়মান, সম্মুখে প্রজ্বলিত অগ্নি, পশ্চাদ্ভাগে জলপূর্ণ নদী প্রকাশিত হয়। তখন তাঁহারা উপায় না দেখিয়া ব্যাকুল অন্তরে অধোবদনে পড়িয়া থাকেন, সেই সময় ঈশ্বর বলেন, "আমি যাহা দান করিয়াছি গ্রহণ কর" ইত্যাদি। (ত, হো)

† এরাফ সূরাতে ইহার বিস্তীর্ণ ইতিহাস বিবৃত হইবে।

তুমি সত্য উপস্থিত করিয়াছ"। অনন্তর তাহারা তাহাকে (গো-পশুকে) হত্যা করিতে অপ্রস্তুত সত্ত্বেও তাহা করিল।* ৭১। (র, ৮, আ, ১০)

এবং (স্মরণ কর,) যখন তোমরা এক ব্যক্তিকে হত্যা করিয়া তদ্বিষয়ে পরস্পর বিবাদ করিতেছিলে, এবং তোমরা যাহা গোপন করিতেছিলে ঈশ্বর তাহার প্রকাশক হইলেন। ৭২। অনন্তর আমি বলিলাম, "তাহার (হত গোর) অঙ্গ বিশেষ দ্বারা তাহাকে (হত ব্যক্তিকে) আঘাত কর"। এইরূপে ঈশ্বর মৃতকে জীবিত করেন, এবং তোমাদিগকে নিজের নিদর্শন সকল প্রদর্শন করিয়া থাকেন, যেন তোমাদের হৃদয়ঙ্গম হয়† । ৭৩। অতঃপর তোমাদিগের অন্তঃকরণ কঠিন হইল, অনন্তর তাহা পাষাণ সদৃশ বরং কাঠিন্যে তদপেক্ষা অধিক হইল, নিশ্চয় কোন প্রস্তর আছে যে তাহা হইতে প্রস্রবণ সকল নিঃসৃত হয়, নিশ্চয় তাহাদের কোনটি বিদীর্ণ হইয়া যায়, অনন্তর তাহা হইতে জল নির্গত হয়, এবং নিশ্চয় তাহাদের কোনটি ঈশ্বরের ভয়ে অধঃপতিত হইয়া থাকে, এবং তোমরা যাহা করিতেছ তাহা ঈশ্বরের অগোচর নহে। ৭৪। অনন্তর (হে বিশ্বাসী লোকসকল,) তোমরা কি আশা কর যে, ইহারা তোমাদের প্রতি বিশ্বাস স্থাপন করিবে? নিশ্চয় ইহাদের একমণ্ডলী ঈশ্বরের বাণী শ্রবণ করিতেছে, তৎপর তাহা হৃদয়ঙ্গম করিয়া তাহার পরিবর্তন করিতেছে ও তাহারা তাহা জ্ঞাত আছে। ৭৫। এবং যখন তাহারা বিশ্বাসী লোকদিগের সঙ্গে মিলিত হয় তখন বলে যে, "আমরা বিশ্বাস স্থাপন করিয়াছি"; এবং যখন নির্জন হয় পরস্পর বলে, "ঈশ্বর তোমাদের নিকটে যাহা প্রকাশ করিয়াছেন তাহা তাহাদিগকে কি বলিতেছ? তাহা হইলে তাহারা সেই প্রমাণ দ্বারা তোমাদের প্রতিপালকের নিকটে তোমাদের সঙ্গে বিচার করিবে, অনন্তর তোমরা কি বুঝিতেছ না"‡? ৭৬। তাহারা কি জানে না যে, তাহারা

* উপরি-উক্ত লক্ষণাক্রান্ত গোর নাম মজহবা, উহা একজন ধার্মিক যুবার নিকট ছিল। এস্রায়েল বংশীয় লোকেরা প্রচুর মূল্য দানে তাহা হইতে উহা ক্রয় করিয়া আনিয়া বধ করেন। অধিক মূল্য দানে গো ক্রয় করিতে হইবে বলিয়া প্রথমে তাঁহারা তৎকার্যে উদ্যত হইতে অনিচ্ছুক ছিলেন। পরে গো ক্রয় করিয়া হত্যা করিতে বাধ্য হন; তাহারা ঈশ্বরের উপাসনা পরিত্যাগ করিয়া গোবৎসের মূর্তি পূজা করিতেছিলেন, এই গোহত্যা তাঁহাদের সেই গোমূর্তি পূজারূপ পাপের প্রায়শ্চিত্ত স্বরূপ হইল। (ত, হো)

† কথিত আছে যে, এস্রায়েল জাতির একজন নিহত হইয়াছিল। অনুসন্ধানে হত্যাকারীকে না পাওয়াতে ঈশ্বর বলিলেন, "একটি গো হত্যা কর ও সেই হত পশুর অঙ্গবিশেষ দ্বারা নিহত ব্যক্তির শরীরে আঘাত কর, তাহাতে সে জীবিত হইয়া কে তাহাকে হত্যা করিয়াছে ব্যক্ত করিবে। পরে সেইরূপ আচরণ করিলে হত ব্যক্তি জীবিত হইয়া হত্যাপরাধী স্বীয় পিতৃব্য-পুত্রদিগের নাম উল্লেখ করিল। তদনন্তর হত্যাকারিগণ হত্যাপরাধের শাস্তি প্রাপ্ত হইল। (ত, হো,)।

‡ ইহুদীদিগের মধ্যে যাহারা কপট ছিল, তাহারা তোষামোদের অনুরোধে তাহাদের পুস্তকে যে হজরত মোহম্মদের প্রসঙ্গ ছিল মোসলমানদিগের নিকটে বর্ণনা করিত, এবং যাহারা বিরোধী ছিল তাহারা সেই সকল লোকের প্রতি দোষারোপ করিয়া বলিত স্বীয় শাস্ত্রের তত্ত্ব মোসলমানদের নিকটে কেন প্রচার করিতেছে? (ত, ফা,)

যাহা গোপনে করে ও যাহা প্রকাশ্যে করে ঈশ্বর তাহা জানেন ? ৭৭। এবং তাহাদের মধ্যে অনেক অশিক্ষিত লোক আছে, তাহাদের (অসৎ) কামনা জ্ঞান ব্যতীত কোন গ্রন্থ-জ্ঞান নাই, এবং তাহারা কল্পনা ছাড়া নহে। ৭৮। অনন্তর যাহারা স্বহস্তে পুস্তক লিখে, তৎপর সামান্য মূল্যে গ্রহণ করিবার উদ্দেশ্যে বলে যে, ইহা ঈশ্বরের নিকট হইতে ( সমাগত ), ধিক্ তাহাদিগকে : অবশেষে তাহাদের হস্ত যাহা লিপি করিয়াছে তজ্জন্য তাহাদিগকে ধিক্, তাহাদের ব্যবসায় অবলম্বনের জন্য তাহাদিগকে ধিক্। ৭৯। এবং তাহারা বলে, "নরকাগ্নি নির্ধারিত কয়েকদিন ব্যতীত আমাদিগকে স্পর্শ করিবে না"। জিজ্ঞাসা কর, তোমরা কি ঈশ্বর হইতে অঙ্গীকার গ্রহণ করিয়াছ যে, পরে ঈশ্বর কখনও স্বীয় অঙ্গীকারের অন্যথাচরণ করিবেন না। তোমরা কি ঈশ্বরের সম্বন্ধে যাহা না জান তাহা বলিতেছ ? ৮০। হাঁ, যাহারা পাপ করিয়াছে, ও স্বীয় পাপ যাহাদিগকে ঘেরিয়াছে, তাহারা নরকাগ্নির নিবাসী, তাহারা তথায় সর্বদা থাকিবে। ৮১। এবং যাহারা বিশ্বাস স্থাপন ও সৎকর্ম করিয়াছে তাহারা স্বর্গলোকনিবাসী, তাহারা তথায় সর্বদা থাকিবে। ৮২। (র, ৯, আ, ১৩)

এবং ( স্মরণ কর, ) যখন আমি এস্রায়েল জাতিকে অঙ্গীকারে বদ্ধ করিয়াছিলাম যে, ঈশ্বর ব্যতীত অন্য কাহারও পূজা করিও না, পিতা-মাতার প্রতি এবং স্বগণের প্রতি ও নিরাশ্রয়ের প্রতি এবং দরিদ্রদিগের প্রতি সদাচরণ করিও, এবং লোকদিগকে সৎকথা বলিও ও উপাসনাকে প্রতিষ্ঠিত রাখিও, এবং ধর্মার্থ দান করিও ; তৎপর তোমরা অল্প সংখ্যক ব্যতীত অগ্রাহ্য করিলে ও তোমরা অগ্রাহ্যকারী। ৮৩। এবং ( স্মরণ কর, ) যখন আমি তোমাদিগকে অঙ্গীকারে বদ্ধ করিলাম যে, তোমরা পরস্পরের শোণিতপাত করিও না, এবং পরস্পর আপনাদিগকে আপন গৃহ হইতে তাড়াইও না, তৎপর তোমরা সম্মত হইলে, তোমরাই সাক্ষী। ৮৪। পরন্তু তোমরা সেই সকল লোক, যে পরস্পর আপনাদিগকে হত্যা করিতেছ ও তোমরা আপনাদের একদলকে তাহাদিগের গৃহ হইতে নিষ্কাশিত করিতেছ, এবং তাহাদের প্রতি পাপাচরণ ও অত্যাচার করিতে একজন অন্য জনের সহায় হইতেছ, তাহারা বন্দী হইয়া তোমাদের নিকটে আসিলে তোমরা তাহাদিগকে "ফাদিয়া"* ( বিনিময় ) কর ; প্রকৃতপক্ষে তাহাদিগকে তাড়িত কর, তাহা তোমাদের সম্বন্ধে অবৈধ, অনন্তর তোমরা কি কোন গ্রন্থকে বিশ্বাস করিয়া কোন গ্রন্থের প্রতি বিপক্ষতাচরণ কর ? তোমাদের মধ্যে যাহারা এরূপ করে তাহাদের পার্থিব জীবনে দুর্গতি ও বিচার দিবসে তাহারা গুরুতর শাস্তিতে প্রত্যানীত হইবে, তোমরা যাহা করিতেছ ঈশ্বর তাহা অজ্ঞাত নহেন। ৮৫। ইহারা সেই সকল লোক যাহারা পরলোকের বিনিময়ে পার্থিব জীবন ক্রয় করিয়াছে, অতএব ইহাদের সম্বন্ধে দণ্ড লঘু হইবে না, এবং ইহারা সাহায্য পাইবে না। ৮৬। ( র, ১০, আ, ৪ )

এবং সত্যসত্যই আমি মুসাকে গ্রন্থ দান করিয়াছি ও তাহার অন্তে ক্রমান্বয়ে প্রেরিত পুরুষ-সকলকে আনিয়াছি, এবং মরিয়মের পুত্র ঈসাকে উজ্জ্বল অলৌকিকতা-সকল দান করিয়াছি ও পবিত্রাত্মাযোগে তাহার প্রতি বল বিধান করিয়াছি†, পরে

* কোন বন্দীকে ক্রয় করিলে যে বস্তু দ্বারা ক্রয় দ্বারা করা হয়, তাহাকে "ফাদিয়া" বলে। এস্রায়েল বংশীয় লোকেরা স্বজাতীয় কোন লোককে বন্দী পাইলে তাহার বিনিময়ে অন্য বন্দীকে ক্রয় করিয়া ক্রীতদাস করিয়া রাখিতেন।

† পবিত্রাত্মাই জেব্রিল, জেব্রিল সর্বদা মহাত্মা ঈসার সঙ্গে সঙ্গে থাকিতেন। (ত, ফা,)

যখন কোন প্রেরিত পুরুষ যাহা তোমাদের অন্তর ভালবাসিত না তাহা লইয়া তোমাদিগের নিকটে উপস্থিত হইল, ভাল, তোমরা তখন অহংকার করিলে ? অবশেষে তোমরা এক দলকে বধ করিলে ও এক দলকে মিথ্যাবাদী বলিলে*। ৮৭। এবং তাহারা বলে যে, "আমাদের অন্তঃকরণ আবৃত" বরং তাহাদের বিরুদ্ধাচারের জন্য তাহাদের প্রতি ঈশ্বর অভিসম্পাত করিয়াছেন, পরন্তু তাহারা যাহা বিশ্বাস করে তাহা অল্প। ৮৮। এবং তাহাদের সঙ্গে যে গ্রন্থ আছে তাহার প্রমাণকারী গ্রন্থ ( কোরান ) ঈশ্বরের নিকট হইতে যখন তাহাদের সন্নিধানে অবতীর্ণ হইল, তাহারা পূর্ব হইতে ধর্মদ্রোহীদিগের উপর জয়াণ্বেষণ করিতেছিল, অবশেষে তাহাদের নিকটে তাহারা যাহার জ্ঞান রাখিত তাহা উপস্থিত হইলে তাহা অস্বীকার করিল ; অতএব সেই ঈশ্বরদ্রোহী লোকদিগের উপর ঈশ্বরের অভিসম্পাত হয়†। ৮৯। যাহার বিনিময়ে তাহারা জীবনকে বিক্রয় করিয়াছে তাহা অসৎ, এই যে ঈশ্বরের নিকট হইতে যাহা ( প্রত্যাদেশ ) অবতীর্ণ, তাহারা বিদ্বেষবশতঃ তাহার বিরোধী হইয়াছে, ঈশ্বর স্বীয় অনুগ্রহে আপন দাসদিগের মধ্যে যাহার প্রতি ইচ্ছা হয় তাহা অবতারণ করেন ; অনন্তর তাহারা ( পরমেশ্বরের ) ক্রোধের পর ক্রোধে প্রত্যাবর্তিত হইল।‡ এবং ঈশ্বরদ্রোহীদিগের জন্য বিষম শাস্তি আছে। ৯০। এবং যখন তাহাদিগকে বলা হইল যে, "ঈশ্বর যাহা অবতারণ করিয়াছেন তাহাতে বিশ্বাস কর", তাহারা বলিল, "আমাদিগের প্রতি যাহা অবতীর্ণ আমরা তাহা বিশ্বাস করিতেছি," এবং উহা ব্যতীত যাহা, তাহারা তাহার বিরোধী হইল, প্রকৃতপক্ষে ইহা ( এই কোরান ) সত্য, তাহাদের নিকটে যাহা ( যে পুস্তক ) আছে তাহার প্রমাণকারী, তাহাদিগকে জিজ্ঞাসা কর, যদি তোমরা বিশ্বাসী ছিলে তবে ইতিপূর্বে ঈশ্বরের সংবাদবাহকদিগকে কেন বধ করিয়াছিলে ? । ৯১। এবং সত্য-সত্যই মুসা উজ্জ্বল নিদর্শনসকল সহ তোমাদের নিকটে উপস্থিত হইয়াছিল ; পরে তোমরা তাহার অগোচরে গোবৎসকে আশ্রয় করিলে ও তোমরা অন্যায়াচারী হইলে। ৯২। এবং যখন আমি তোমাদের হইতে অঙ্গীকার গ্রহণ করিলাম ও তোমাদের উপর তুরগিরি উত্থাপন করিয়া বলিলাম, "যাহা আমি দান করিলাম তাহা দৃঢ়রূপে গ্রহণ কর ও শ্রবণ কর" ; তাহারা বলিল, "শুনিলাম ও অগ্রাহ্য করিলাম"$ ; তাহারা স্বীয় বিদ্রোহিতাবশতঃ আপন অন্তরে গোবৎসের (প্রেম) পান করিল, বল (হে মোহম্মদ.) যদি তোমরা ধার্মিক,

* ইহুদিরা প্রেরিত পুরুষ ইয়হা ও জকরিয়াকে হত্যা করিয়াছিল। ( ত, ফা, )।

† ইহুদিরা খ্রীষ্টবাদীদিগের সঙ্গে তর্ক-বিতর্ক কালে স্বীয় ধর্মগ্রন্থকে সপ্রমাণ করিতে যাইয়া বলিত যে সত্বরই ভবিষ্যৎ সংবাদবাহক উপস্থিত হইবেন। এক্ষণ তাহারা সেই সংবাদবাহক হজরত মোহম্মদকে অস্বীকার করিল। ( ত, ফা, )

‡ ইহুদীরা মহাপুরুষ ঈসাকে ও বাইবেলকে অগ্রাহ্য করিয়া একবার ঈশ্বরের কোপে পতিত হয় ; পুনর্বার মহাপুরুষ মোহম্মদ ও কোরানকে অস্বীকার করিয়া ক্রোধে পতিত হইল। ( ত, হো )

$ "শুনিলাম ও অগ্রাহ্য করিলাম" এই কথার তাৎপর্য, তাহারা মুখে গ্রাহ্য করিল এবং জীবনে অগ্রাহ্য করিল। এই বাক্যের প্রথমাংশ ইহুদীদিগের প্রতি, শেষাংশ ইহুদীদিগের চরিত্র সম্বন্ধে হজরত মোহম্মদের প্রতি উক্ত হইয়াছে।

